# CONTENTS

# LIST OF MEMBERS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ( SIXTH LEGISLATIVE ASSEMBLY )

| Sl. No. & Name of Constituency | | Name of Members |
|---|---|---|
| 1. | Simna (ST) | VACANT |
| 2. | Mohanpur | Dhirendra Chandra Debnath. |
| 3. | Bamutia (SC) | Prakash Ch. Das, |
| 4. | Barjala | Dipak Roy. |
| 5. | Khayerpur | Ratanlal Ghosh, |
| 6. | Agartala | Maharanibibhu Kumari Devi. |
| 7. | Ramnagar | Surajit Dutta, |
| 8. | Town Borodwali | Sudhir Ranjan Majumder, |
| 9. | Banamalipur | Ratan Chakraborty, |
| 10. | Majlishpur | Dipak Kumar Nag, |
| 11. | Mandaibazar (ST) | Rashiram Deb Barma. |
| 12. | Takarjala (ST) | Tarani Deb Barma, |
| 13. | Pratapgarh (SC) | Anil Sarkar, |
| 14. | Badharghat | Dilip Sarkar, |
| 15. | Kamalasagar | Matilal Sarkar, |
| 16. | Bishalgarh | Samir Ranjan Barman, |
| 17. | Golaghati (ST) | Buddha Debbarma, |
| 18. | Charilam | Matilal Saha, |
| 19. | Boxanagar | Billal Mia, |
| 20. | Nalchar (ST) | Sukumar Barman, |
| 21. | Sonamura | Rashiklal Roy, |
| 22. | Dhanpur | Samar Choudhury, |
| 23. | Ramchandraghat (ST) | Dasaratha Deb, |
| 24. | Khowai | Arun Kumar Kar, |
| 25. | Asharambari (ST) | Bidya Ch. Deb Barma, |
| 26. | Promodnagar | Nripen Chakraborty, |

27. Kalyanpur — Makhan Lal Chakraborty
28. Krishnapur (ST) — Khagendra Jamatia,
29. Teliamura — Jitendra Sarkar,
30. Bagma (ST) — Ratimohan Jamatia,
31. Salgarh (SC) — Gopal Ch. Das,
32. Radhakishorepur — Chitta Ranjan Saha,
33. Matarbari — Kashiram Reang,
34 Kakraban — Keshab Majumder,
35. Rajnagar (SC) — Nakul Das,
36. Belonia — Amal Mallik,
37. Santibazar — Gouri Sankar Reang,
38. Hrishyamukh — Badal Choudhury,
39. Jolaibari (ST) — Brajamohan Jamatia,
40 Manu (ST) — Angju Mog,
41. Sabroom — Sunil Kumar Choudhury,
42. Ampinagar (ST) — Nagendra Jamatia,
43. Birganj — Jawhar Saha,
44. Raima Valley (ST) — Rabindra Deb Barma,
45. Kamalpur — Bimal Sinha,
46. Surma (SC) — Rudreswar Das,
47 Salema (ST) — Dinesh Deb Barma,
48 Kulai (ST) — Diba Chnadra Hanagkhawl,
49. Chhawmanu (ST) — Purna Mohan Tripura,
50. Pabiachhara (SC) — Bidhu Bhusan Malakar,
51. Fatikroy — Sunil Ch. Das
52. Chandipur — Baidyanath Majumder
53. Kailasahar — Birajit Sinha,
54. Kurti — Fayzur Rahaman,
55. Kadamtala — Jyotirmoy Nath,

| | | |
|---|---|---|
| 56. | Dharmanagar | Kalidas Dutta. |
| 57. | Jubarajnagar | Biva Rani Nath. |
| 58. | Pencharthal (ST) | Sushil Kumar Chakma, |
| 59. | Panisagar | Subodh Das, |
| 60. | Kanchanpur (ST) | Drao Kumar Reang, |

# TRIPURA LEGISLATIVE ASSEMBLY

## SPEAKER

**Shri Jyotirmoy Nath.**

## PANEL OF CHAIRMEN

1. Shri Rashiklal Roy
2. Shri Ratanlal Ghosh,
3. Shri Budhha Deb Barma,
4. Shri Keshab Majumder,

## SECRETARY

**Shri B. K. Bhattacherjee.**

# GOVERNMENT OF TRIPURA
## LIST OF THE MINISTERS SHOWING THEIR POSTFOLIOS

| Sl. No. | Name of Minister, | Name of Department assigned |
|---|---|---|
| 1. | **Shri Sudhir Ranjan Majumder, Chief Minister.** | a. Political,<br>b. Administrative Reforms.<br>c. Confidential & Cabinet.<br>d. Secretariat Administration.<br>e. Appointment & Services,<br>f. Planning & Coordination,<br>g. Finance,<br>h. Public works,<br>i. Transport,<br>j. Local Self Goverment,<br>k. Power,<br>l. Industries.<br>m. Cooperation,<br>n. Parliamentary Affairs. |
| 2. | **Shri Nagendra Jamatia, Minister.** | a. Agriculture,<br>b. Fisheries,<br>c. Animal Husbandry,<br>d. Jhumia Rehabilitation including Rubber plantation Corporation. |

| Sl. No | Name of Minister, | Name of Department assigned |
|---|---|---|
| 3. | **Shri Samir Ranjan Barman**<br>Minister, | a. Home,<br>b. Law,<br>c. Printing & Stationery.<br>d. Statistice,<br>e. Information, Cultural Affairs & Tourism. |
| 4 | **Maharani Bibhu Kumari Devi**<br>Minister, | a. Revenue, |
| 5. | **Shri Kashiram Reang,**<br>Minister, | a. Health & Family Welfare,<br>b. Jail,<br>c. Relief & Rehabilitation, |
| 6. | **Shri Drao Kumar Reang**<br>Minister, | a. Forest,<br>b. Science, Technology and Envirerment,<br>c. Tribal Welfare, (including A.D.C.)<br>f. Welfare of Scheduled Castes. |
| 7. | **Shri Arun Kumar Kar**<br>Minister, | a. Education,<br>b. Labour, |
| 8. | **Shri Birajit Sinha**<br>Minister, | a. Rural Development,<br>b. Panchayat,<br>c. Tribal Rehabilitation in Plantations & Primitive Group Programme. |

| Sl. No. | Name of Minister of State | Department assigned. |
|---|---|---|
| 1. | **Shri Matilal Saha**<br>Minister of State, | a. Food & Civil Supplies,<br>b. Industries,<br>c. Finance,<br>d. Transport, |
| 2. | **Shri Rabindra Deb Barma**<br>Minister of State, | a. Power,<br>b. Cooperation, |
| 3. | **Shri Ratan Chakraborty,**<br>Minister of State, | a. Information, Cultural Affairs & Tourism.<br>b. Youth Services,<br>c. Parliamentary Affairs, |
| 4. | **Shri Jawhar Saha,**<br>Minister of State, | a. Local Self Government,<br>b. Rural Development,<br>c. Panchayat,<br>d. Home, |
| 5. | **Shri Surajit Datta,**<br>Minister of State, | a. Public Works.<br>b. Jail,<br>c. Relief & Rehabilitation, |
| 6. | **Shri Billal Mia**<br>Minister of State, | a. Agriculture,<br>b. Fisheries,<br>c. Animal Husbandry, |

7. **Shri Prakash Ch. Das**
Minister of State,

a. Forest,
b. Science, Technology & Invironment.
c. Tribal Welfare,
d. Welfare of Scheduled Castes,

8. **Shri Kalidas Dutta,**
Minister of State.

a. Revenue,
b. Law,
c. Home,

9. **Shrimati Biva Rani Nath**
Minister of State.

a. Education,
b. Women Welfare,
c. Health & Family Welfare.

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA

The Assembly met in the Assembly House ( Ujjwayanta Palace ), Agartala on Friday, the 30th December, 1988 at 11 A. M.

## PRESENT

**Shri Jyotirmoy Nath,** Speaker, in the Chair, Chief Minister 6 Ministers, 8 Ministers of State, the Deputy speaker nad 28 Members.

## QUESTIONS & ANSWERS.

**মিঃ স্পীকার :—** আজকের কার্যাসূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে সদস্যদের নাম বললে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লেখিত যে কোন নাম্বার জানাবেন।

**শ্রী বিমল সিন্‌হা (কমলপুর) :—** স্যার, আমাদের একটা অ্যাডজর্ণমেন্ট মোশান ছিল ; বিলোনীয়া মহকুমার বীরচন্দ্র মনুতে এ, ডি, সি, সদস্য শ্রীদাম পাল সহ ১১ জন গণ আন্দোলনের নেতা ও কর্মী এবং দুইজন নিরাপত্তা কর্মীকে হত্যা করার ঘটনা সম্পর্কে। স্যার, এই ঘটনার উপর আলোচনা করার দরকার আছে। এই অবস্থায় হাউস চলতে পারে না। যেখানে জুডিশিয়ারী এ্যানকোয়ারী হবে সেখানে সাব-জুডিস এর অজুহাত দিয়ে আক্রমণকারী আসামীদের জামিন দেওয়া হচ্ছে। যেহেতু বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ, কাজেই হাউস আডজর্ণড করে আলোচনায় বসা হউক।

**মিঃ স্পীকার :—** আজকে একই বিষয়ে একটি রেফারেন্স আছে। কাজেই আডজর্ণমেন্ট মোশনের দরকার নেই।

( গণ্ডগোল, গণ্ডগোল, )

**মিঃ স্পীকার :—** আপনারা শান্ত হয়ে বসুন। সভার কাজ চালাতে দিন।

( গণ্ডগোল, গণ্ডগোল, )

[ At this stage all the opposition Members assambled before the Dias and began shoutiug ].

**শ্রী মতিলাল সাহা (রাষ্ট্রমন্ত্রী) :—** স্যার, এই ভাবেতো হাউস চলতে পারে না. আপনি এর বিরুদ্ধে ব্যবস্থা নিন।

( ইন্টারাপশান )

[ At this stage all the opposition Members sat on the floor of the House and began to shout with slogans ]

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :—** স্যার, এই ভাবেতো হাউস চলতে পারে না। আপনি হাউসকে শান্ত করার ব্যবস্থা করুন।

**মিঃ স্পীকার :—** আমি কিন্তু মাননীয় সদস্য মহোদয়দের নাম বলতে বাধ্য হবো।

( ইন্টারাপশান )

**মিঃ স্পীকার :—** আমি মাননীয় সদস্য শ্রী বিমল সিনহা এবং শ্রী নকুল দাস মহোদয়দের নাম বলছি।

**Shri Sudhir Ranjan Majumder** Cheif Minister :— Sir, I beg to move that the Members so named—**Shri Bimal Sinha** and **Shri Nakul Das** be suspended from the remaining part of the to-days sitting.

**মিঃ স্পীকার :—** আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় কর্তৃক আনিত মোশানটি ভোটে দিচ্ছি।

[ মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় কর্তৃক আনিত প্রস্তাবটি ভোটে দেন এবং সংখ্যা গরিষ্ঠের ভোটে তা গৃহীত হয় ]

**মিঃ স্পীকার :** আমি মাননীয় সদস্য শ্রী বিমল সিনহা এবং শ্রী নকুল দাস মহোদয়দের আজকের পরবর্তী অধিবেশনের অবশিষ্ট সময়ের জন্য সাসপেণ্ড করলাম।

[ At this stage the Marshal took out Shri Bimal Sinha and Shri Nakul Das from the House as per direction of the Chair ].

( Interuption )

[ At this stage all the opposition members enblock staged a walk-out ]

**মিঃ স্পীকার :—** আজকের কার্য সূচীতে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে সদস্যদের নাম ডাকিলে তিনি তার নামের পার্শ্বে উল্লেখিত যে-কোন নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন। শ্রী বুদ্ধ দেববর্মা।

**শ্রী বুদ্ধ দেববর্মা (গোলাঘাটি) :—** কোয়েশ্চান নং ৬ স্যার।

**শ্রীঅরুন কুমার কর (মন্ত্রী) :** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার- ৬।

১। **প্রশ্ন)**—ইহা কি সত্য যে, বিশালগড় ব্লকাধীন, গোপীনগর গাঁওসভায় একটি প্রাইমারী স্কুল আছে?

**(উত্তর)**—হ্যাঁ।

প্রশ্ন

১। যদি থেকে থাকে তবে উক্ত স্কুলকে সিনিয়র বেসিক স্কুলে উন্নীত করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা ?

উত্তর

প্রস্তাবটি পরীক্ষাধীন আছে।

প্রশ্ন

২। থাকিলে উক্ত স্কুলকে কবে নাগাদ সিনিয়র বেসিক স্কুলে রূপান্তরিত হবে বলে আশা করা যায় ?

উত্তর

যথা সময়ে সিদ্ধান্ত লওয়ার পর।

**মিঃ স্পীকার :**-- মাননীয় সদস্য শ্রী সুশীল কুমার চাকমা।

**শ্রী সুশীল কুমার চাকমা (পেঁচারথল) :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৮।

**শ্রীমতী বিভা রানী নাথ (রাষ্ট্রমন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৮।

প্রশ্ন

১। কাঞ্চনপুর ব্লক এলাকাতে আই, সি, ডি, এস প্রোজেক্টকে বাড়ানোর পরিকল্পনা সরকারের আছে কি না ?

উত্তর

হ্যাঁ, আছে। তবে কেন্দ্রীয় সরকারের অনুমোদন পেলে প্রজেক্ট বাড়ানোর পরিকল্পনা রূপায়ণ করা সম্ভব হবে।

প্রশ্ন

২। থাকিলে কবে নাগাদ পরিকল্পনাটি কার্যকরী হবে বলে আশা করা যায়

উত্তর

সঠিক সময় নির্ধারণ করা সম্ভব নয়। সি, ডি, পি, ও কে, বি, এল, সি, সি কে অনুমোদন ও অন্যান্য তথ্য সহ প্রস্তাব পাঠাইবার জন্য অনুরোধ করা হয়েছে। প্রজেক্ট থেকে প্রস্তাব পেলেই তা নির্দিষ্ট মন্ত্রনালয়ে অনুমোদনের জন্য পাঠানো হবে।

**শ্রী সুশীল কুমার চাকমা :** – সাপ্লিমেন্টারী স্যার, আমরা দেখেছি কাঞ্চনপুর ব্লক এলাকাতে ট্রাইবেল এবং নন ট্রাইবেল বিভিন্ন জনসংখ্যা অনুযায়ী আরও আই, সি, ডি, এস প্রজেক্ট দরকার। সেই সম্পর্কে মাননীয়া মন্ত্রী যে তথ্য দিলেন আমি আশা করবো এইবারের আর্থিক বছরে কার্যকরী করা হবে কিনা মাননীয়া মন্ত্রী মহাশয়া জানাবেন কি ?

**শ্রীমতী বিভা রানী নাথ (রাষ্ট্রমন্ত্রী) :-** মিঃ স্পীকার স্যার আমি আগেই জানিয়েছি যে কেন্দ্রীয় সরকারের অনুমোদন পেলেই প্রজেক্ট পরিকল্পনা রূপায়ন করা হবে।

**শ্রী দিবাচন্দ্র রাংখল** (কুলাই) :-- সাপ্লিমেন্টারী স্যার, মাননীয়া মন্ত্রী মহাশয়া জানাবেন কি যে উক্ত প্রজেক্ট সম্পর্কে যে প্রস্তাব পাঠানো হয়েছে সেটা কবে নাগাদ পাঠানো হয়েছিল এবং এই প্রজেক্টের মধ্যে কেন্দ্রীয় সরকার আরও আই, সি, ডি, এস প্রকল্প বাড়াবেন কিনা, এই সম্পর্কে সরকারের কতটুকু জানা আছে মাননীয় মন্ত্রী মহাশয়া জানাবেন কি ?

**শ্রীমতি বিভা রানী নাথ (রাষ্ট্রমন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এর উত্তর আগেই দিয়েছি। অনুমোদন পেলেই এই প্রকল্পের কাজ রূপায়ন করা হবে।

**শ্রী দিবাচন্দ্র রাংখল :—** সাপ্লিমেন্টারী স্যার, বিগত সরকারের আমলে আমি ৫ বৎসর সদস্য ছিলাম, এবং আমি দেখেছি আমাদের এই ত্রিপুরা রাজ্যে এই আই সি, ডি, এস এর ম্যানুয়েল এবং গাইড লাইনের সম্পূর্ণ বিপক্ষে রাজ্যে প্রচলিত হচ্ছে এই সম্পর্কে বর্তমান সরকারের এবং দপ্তরের জানা আছে কিনা ? এই ত্রিপুরা রাজ্যে আই, সি, ডি, এস, প্রজেক্ট চলছে ভারত সরকার এবং ইন্টারন্যাশনাল স্টেটাসের যে আই, সি, ডি, এসের ম্যানুয়েল সম্পূর্ণ পরিপন্থী প্রচলিত হচ্ছে, এই সম্পর্কে বর্তমান সরকার খতিয়ে দেখবেন কিনা, এবং আই, সি, ডি, এস আডমিনিস্ট্রেশান প্রকল্পকে যথোপযুক্তভাবে চালু করার ব্যবস্থা নেবেন কিনা ?

**শ্রীমতি বিভা রানী নাথ (রাষ্ট্রমন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, এইটা অন্য প্রশ্ন। বিগত সরকারের সংগে এই সরকারের তুলনা করা উচিত না। এইটা এই সরকার চিন্তা করেছেন, যাতে সবকিছু সুপরিকল্পিতভাবে চালু করা হয়।

**মিঃ স্পীকার :—** শ্রী রুদ্রেশ্বর দাস ও শ্রী গৌরী শংকর রিয়াং।

**শ্রী গৌরী শংকর রিয়াং (শান্তিরবাজার) :—** অ্যাডমিটেড কোয়েশ্চান নং ৩৭।

**মিঃ স্পীকার :—** অ্যাডমিটেড কোয়েশ্চান নং ৩৭।

**শ্রী মতি বিভা রানী নাথ** (রাষ্ট্রমন্ত্রী) :-- অ্যাডমিটেড কোয়েশ্চান নং ৩৭।

## প্রশ্ন

১। বর্তমানে রাজ্যে মোট ৭০ বৎসর বয়সোর্দ্ধ বৃদ্ধ, বৃদ্ধা, কৃষি শ্রমিক, জুমিয়া, বিধবা, বিকলাঙ্গ রিক্সা শ্রমিক ভাতা (পেনসন) পাচ্ছেন, (বছর এবং ব্লক ভিত্তিক হিসাব)।

২। কংগ্রেস ও টি, ইউ, জে, এস, জোট সরকার ক্ষমতায় আসার পর ( ফেব্রুয়ারী—আগষ্ট ) ৭ মাসে মোট কতজন বৃদ্ধ, বৃদ্ধা, কৃষি শ্রমিক, জুমিয়া, বিধবা, বিকলাঙ্গ এবং রিক্সা শ্রমিককে ভাতা (পেনসন) দেওয়া হয়েছে ; (ব্লক ভিত্তিক হিসাব)।

৩। ইহা কি সত্য যে গাঁও পঞ্চায়েত-ভিত্তিক উক্ত ভাতা প্রাপকের সংখ্যা এবং ভাতার হার বৃদ্ধির কথা বর্তমান সরকার বিবেচনা করছেন ;

৪। যদি সত্য হয়, তবে প্রতি গাঁও পঞ্চায়েতে কি হারে পেনসন প্রাপকের সংখ্যা বাড়ানো হবে এবং মাথা পিছু বর্দ্ধিত ভাতার হার কত হবে ?

**উত্তর**

১। বর্তমানে রাজ্যে ৭০ বৎসর বয়সোর্দ্ধ বৃদ্ধ, বৃদ্ধা, কৃষি-শ্রমিক, জুমিয়া, বিধবা, বিকলাঙ্গ, রিক্সা শ্রমিক মোট ২৫,৫৮৬ জন বার্ধক্য ভাতা পাচ্ছেন। তার মধ্যে (এ) বৃদ্ধ, বৃদ্ধা ১২,৭৭৮ (বার হাজার সাতশত আটাত্তর জন। (বি) অন্ধ, বিকলাঙ্গ ৩,৮৬৫ (তিন হাজার আটশত পয়ষট্টি) জন। (সি) বৃদ্ধ ভূমিহীন, কৃষি শ্রমিক ৩,৪৪৮ (তিন হাজার চারশত আটচল্লিশ) জন।

(ডি) বৃদ্ধ, জুমিয়া ১,৭৮৪ (এক হাজার সাতশ চুরাশি) জন।

(এফ) বৃদ্ধ বিধবা ৩,৫০১ (তিন হাজার পাচশত এক) জন। ইহার বছর এবং ব্লক ভিত্তিক হিসাব এতদসংগে অ্যানেক্সারস যথাক্রমে এ, বি, সি, ডি, ই, এফ তে জুড়ে দেওয়া হল।

২। ১৯৮৮ ফেব্রুয়ারী থেকে আগষ্ট, এই ৭ (সাত) মাসে একমাত্র মৃত ব্যক্তির স্থান পূরণ করা ছাড়া নূতন কোন ব্যক্তিকে বার্ধক্য ভাতা দেওয়ার আদেশ না থাকায় এই প্রকল্পের আওতায় আনা হয় নাই। তবে ৫৫০ (পাচশত পঞ্চাশ) জন মৃত ব্যাক্তির স্থান পূরণ করা হয়েছে এবং তাহার বছর ও ব্লক ভিত্তিক হিসাব এতদসংগে অ্যানেকসার 'জি'তে জুড়ে দেওয়া হল—

(ANNEXURE- "A")

৩। এমন কোন স্থির সিদ্ধান্ত এখনও সরকারীভাবে নেওয়া হয় নাই। তবে গাঁও পঞ্চায়েত ভিত্তিক উক্ত ভাতা প্রাপকের সংখ্যা বাড়ানোর বিষয় বর্তমান সরকারের বিবেচনাধীন আছে। ভাতার হারের পরিমান বাড়ানোর কোন প্রস্তাব বর্তমান সরকার এখনও রাখেন নাই।

৪। প্রতি ব্লকের প্রতি গাঁও সভায় প্রতিটি বার্ধক্য ভাতার প্রকল্পে ৫ (পাচটি) করে ভাতা প্রাপকের সংখ্যা বাড়ানোর প্রস্তাব আছে। কিন্তু অর্থের সংকুলান না হওয়ায় ইহা এখনও কার্যাকরী করা হয় নাই। ভাতার হারের পরিমান বাড়ানোর কোন প্রস্তাব নাই।

**শ্রী গৌরী শংকর রিয়াং** :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয়া মন্ত্রী জানাবেন কি বিগত বামফ্রন্ট সরকারের ১০ বৎসরের আমলে নিজেদের লোককে কিছু পাইয়ে দেওয়ার উদ্দেশ্যে বয়সের সীমা না মেনে ৩০-৪৫ বৎসর বয়স্ক এমন কিছু লোককে পাইয়ে দেওয়া হয়েছে ? যদি হাউস চায় তাহলে এখনই উপস্থিত করতে পারি। এইগুলি সুষ্ঠুভাবে তদন্ত করে তাদের বাদ দিয়ে, যাদের বয়স হয়েছে, ঠিকমত তাদেরকে দেওয়ার ব্যবস্থা করবেন কিনা ?

**শ্রীমতি বিভা রানী নাথ (রাষ্ট্রমন্ত্রী)** :— এইগুলি তদন্ত করে দেখা হচ্ছে।

**শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ (মোহনপুর) :**— মাননীয় মন্ত্রী মহোদয় জানালেন যে, তদন্ত করা হবে। এই ব্যাপারে আমাদের মোহনপুর ব্লকে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির নেতৃত্বে বামফ্রন্ট সরকারের আমলে যে বয়স্কভাতা বা বিধবা ভাতা দেওয়া হচ্ছিল এই ব্যাপারে এই সরকার কত দিনের মধ্যে সেই তদন্ত কাজ শেষ করবেন এবং তাদেরকে বাদ দেওয়া হবে বলে সরকার চিন্তা ধারা নিয়েছেন ?

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :**— স্যার, আপনার অনুমতি নিয়ে আমি বলছি। শুধু এই ব্যাপারে নয়, সমগ্র ব্যাপারে যে-কোন দুর্নীতির অভিযোগ যদি স্পেসিফিক তথ্য দিয়ে দেওয়া হয়, তার বিরুদ্ধে যথাযথ তদন্ত করা হবে এবং তদন্তের পর যথাবিহিত ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী দিবা চন্দ্র রাংখল :**— মাননীয় মন্ত্রী মহোদয়ের জানা আছে কি না যে, ছামনু টি, ডি ব্লক এবং কমলপুর ব্লকে বর্তমানে যে বয়স্ক পেনশন, জুমিয়া পেনশন, বৃদ্ধ পেনশন এবং কৃষি শ্রমিক পেনশন যে দেওয়া হচ্ছে সেটা তুলনামূলক ভাবে খুব কম, এই দিক থেকে বিচার বিবেচনা করে এই সংখ্যাগুলি প্রতিটি ব্লকে আরও বৃদ্ধি করা যায় কিনা এই সম্পর্কে মাননীয় মন্ত্রী একটু বিবেচনা করে দেখবেন কিনা ?

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :**— স্যার, আমাদের এই ব্যাপারে প্রস্তাব আছে, এই ব্যাপারে আমরা আগামী বৎসর সিদ্ধান্ত নেব এবং প্রত্যেকটা ব্লকে কম পক্ষে পাঁচ জন করে বাড়ানো যায় কিনা।

**শ্রী গৌরী শংকর রিয়াং :**— মাননীয় স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে, এই পেনশনের টাকা এখন সোসিয়েল এডুকেশানের ওয়ার্কারদের দিয়ে বিলি করা হয়। বিশেষ করে মেয়েরা এই কাজটা করেন এবং মেয়েদের দুর্গম অঞ্চলে গিয়ে এই টাকা পয়সা বিলি করতে অনেক অসুবিধা হয়। ওনাদের মধ্যে অনেকেই আমার কাছে অভিযোগ করেছেন। যদি তিনি জানতে চান তাহলে এই ব্যাপারে লিখিতভাবে অভিযোগ উত্থাপন করতে পারি। তারপর তাদের টি, এ./ডি, এ, বা সেই রকম কোন সুরাহা খরচ দেওয়ার সিদ্ধান্ত বা এইটাকে রিভাইজড করে অন্য কোনভাবে পেনশনটা যারা পাওয়ার তারা যাতে সুষ্ঠভাবে পেতে পারে, এই ব্যাপারে তিনি কোন চিন্তাধারা নিয়েছেন কিনা এবং নিয়ে থাকলে কবে নাগাদ তা কার্যাকরী হবে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীমতি বিভা রানী নাথ** (রাষ্ট্রমন্ত্রী):— মিঃ স্পীকার স্যার, এইটা বিচারাধীন আছে।

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য শ্রী গৌরী শংকর রিয়াং।

**শ্রীগৌরী শংকর রিয়াং :**— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৭৩

**মিঃ স্পীকার :**— এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৭৩।

**শ্রীপ্রকাশ চন্দ্র দাস** (রাষ্ট্রমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৭৩।

# QUESTIONS & ANSWERS

## প্রশ্ন

১। সম্পূর্ণ সরকারী খরচে অশিক্ষিত উপজাতিদের শিক্ষামূলক ভারত ভ্রমণের ব্যবস্থা করার কোনরূপ পরিকল্পনা সরকারের আছে কি ?

২। যদি থাকে তবে কবে নাগাদ পরিকল্পনাটি কার্যকর হবে বলে আশা করা যায় ?

## উত্তর

১। সরকারী খরচে অশিক্ষিত ও অর্ধ-শিক্ষিত উপজাতিদের শিক্ষামূলক ভারতে ভ্রমণের ব্যবস্থা করার কোন পরিকল্পনা বর্তমানে নাই।

১। প্রশ্নই উঠেনা।

**শ্রীগোরী শংকর রিয়াং :—** সাপ্লিমেন্টারি স্যার, ত্রিপুরার ট্রাইবেলরা বিশেষ করে অশিক্ষিত উপজাতিরা বাহিরে যাওয়ার সুযোগ কোন দিনই পায়না যারফলে এদের সমাজ ব্যবস্থার পরিবর্তন আর হবে কিনা আমার সন্দেহ আছে। সেজন্য আমি এই প্রশ্ন তুলেছিলাম। এখন মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা যে, ট্রাইবেলদের ডেভেলাপমেন্টের জন্য এই শিক্ষামূলক ভ্রমণের ব্যবস্থা করা হবে কিনা ? যদি করা হয় তাহলে তাদের মানসিক উন্নতি হবে বলে আমি মনে করি। এই কারণে আমি প্রশ্ন করেছিলাম যে এই ব্যাপারে বর্তমানে সরকারের কোন পরিকল্পনা আছে কিনা। কংগ্রেস আমলে আগে যারা স্থানীয় নেতা ছিলেন তাদেরকে এভাবে ঘুরিয়ে আনা হত কিন্তু বামফ্রন্ট আমলে সেটা বন্ধ হয়ে গিয়েছিল, এখন আবার সেটা চালু করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :—স্যার, আপনার অনুমতি নিয়ে এই প্রশ্নের উত্তর আমি দিচ্ছি। বর্তমানে বিভিন্ন সাংস্কৃতিক পার্টিতে উপজাতি অংশের মানুষদেরকে অনেক বেশী সুযোগ বাড়িয়ে দেওয়া হয়েছে। এমনকি এবার একরকম একটি উপজাতি টিমকে রাশিয়া পাঠান হয়েছে। স্কুল-কলেজের এক্সকারশনগুলিতেও বেশী বেশী করে পাঠান হচ্ছে। "আপনা উৎসবে"ও এবার ২টা টিমের মধ্যে ১টাই ট্রাইবেল টিম পাঠান হয়েছে।

**শ্রী অমল মল্লিক** (বিলোনীয়া) :— সাপ্লিমেন্টারি স্যার, প্রশ্নটা ছিল শিক্ষামূলক ভ্রমণের উপর. সাংস্কৃতিক ব্যাপার নয়।

আমার প্রশ্নটা হচ্ছে ট্রাইবেলরা ত্রিপুরার জনসংখ্যার তুলনায় শিক্ষিত নয়। কাজেই তারা যাতে বিভিন্ন বিষয়ে সরকারী সুযোগ সুবিধা পেতে পারেন সেই জন্য সরকার এই সমস্ত শিক্ষিত, ও অর্ধ-শিক্ষিত উপজাতি লোকদের সরকারী খরচে ভারতবর্ষের বিভিন্ন উন্নয়মূলক প্রোজেক্ট, বা বিভিন্ন সাংস্কৃতিক এবং ঐতিহাসিক স্থান সমূহ ভ্রমনের জন্য উপজাতিদের উৎসাহিত করার জন্য ব্যবস্থা নেওয়া হবে কিনা. কারণ এখানকার উপজাতিরা ভারতবর্ষের বিভিন্ন উন্নয়নমূলক প্রোজেক্টগুলি দেখে উন্নত প্রথায় কি করে চাষাবাদ করা হচ্ছে, বা অন্যান্য শিল্প ক্ষেত্রে ভারতবর্ষের বিভিন্ন প্রান্তের মানুষ কি কি

পদ্ধতিতে শিল্প উন্নয়ন করছে সেই সমস্ত আধুনিক বিজ্ঞানভিত্তিক কৃষি এবং শিল্পের বিভিন্ন পদ্ধতিগুলি তারা যাতে উপলব্ধি করতে পারেন তারজন্য তাদের সম্পূর্ণ সরকারী খরচায় ভারত ভ্রমনের-সুযোগ সুবিধা করার ব্যবস্থা নেওয়া হবে কিনা তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, আগের প্রশ্নটা ছিল কালচারেল রিপ্রেজেনটেশন দেওয়া হবে কি না ? এই কালচারেল সাইডে কোন অর্ধশিক্ষিত বা শিক্ষিত এই ধরণের কোন রিপ্রেজেনটেশন থাকেনা। তবে মাননীয় সদস্য যা বলেছেন যে সম্পূর্ণ সরকারী খরচে শিক্ষিত ও অর্ধ-শিক্ষিত উপজাতিদের শিক্ষামূলক ভারত ভ্রমণের ব্যবস্থা করার জন্য— সেটা যাতে চালু করা যায় সরকার সে সম্পর্কে ভাবনা চিন্তা করছেন এবং করবেন।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক।

**শ্রী অমল মল্লিক :—** মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—৪৭।

**শ্রী অরুন কুমার কর** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—৪৭।

**প্রশ্ন**

১। ত্রিপুরায় বর্তমানে কয়টি বেসরকারী হাই স্কুল ও উচ্চ মাধ্যমিক (এইচ, এস, + ২) স্কুল আছে,

২। সব কয়টি স্কুলের পরিচালন কমিটি বর্তমানে আছে কি না, এবং

৩। যদি না থাকে তবে অতি সত্বর ঐ সকল স্কুলে পরিচালন কমিটি গঠন করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে কি না ?

**উত্তর**

১। ত্রিপুরায় বর্তমানে সরকারী অনুদান প্রাপ্ত বেসরকারীভাবে পরিচালিত মোট ছয়টি হাইস্কুল ও ১২টি উচ্চতর মাধ্যমিক (এইচ, এস, + ২) স্কুল আছে।

২। দুইটি হাইস্কুল এবং চারটি উচ্চতর মাধ্যমিক (এইচ, এস, + ২) স্কুলে পরিচালন কমিটি আছে, বাকিগুলিতে ত্রিপুরা সরকার কর্তৃক নিযুক্ত প্রশাসক (এডমিনিষ্ট্রেটর) দ্বারা পরিচালিত হইতেছে।

৩। যে-সমস্ত স্কুলগুলি প্রশাসক কর্তৃক পরিচালিত হইতেছে ঐ সব স্কুলে পরিচালন কমিটি গঠনের বিষয়টি সরকার পরীক্ষা করিয়া দেখিতেছেন।

**শ্রী অমল মল্লিক :—** সাপ্লিমেন্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, মাত্র দুইটি হাইস্কুলে এবং চারটি উচ্চতর মাধ্যমিক স্কুলে পরিচালন কমিটি রয়েছে। এবং বাকিগুলিতে সরকার কর্তৃক নিযুক্ত প্রশাসন দ্বারা পরিচালিত হইতেছে। কিন্তু আমরা দেখেছি যে, যেসমস্ত বেসরকারী স্কুলগুলি রয়েছে বিগত দিনে সরকারী এবং বেসরকারী স্কুলগুলিতে পরিচালন কমিটি নিয়োগের ক্ষেত্রে আমরা দেখেছি যে, সেখানকার স্থানীয় অভিভাবকদের দ্বারা পরিচালন কমিটি গঠন না করে

তদানীন্তন সরকার নিজেদের ক্যাডার দিয়ে এই পরিচালন কমিটি গঠন করতেন এবং এই স্কুলগুলি সমন্বয় কমিটির আখড়ায় এবং এস, এফ, আই-এর সি, পি, এম, ক্যাডার তৈরীর উদ্দেশ্যে এক একটি আখড়ায় পরিণত হয়েছিল। তাছাড়া সরকার যেসমস্ত প্রশাসক নিযুক্ত করেছেন তাদের হাতে এমনিতে অনেক দপ্তর রয়েছে যে তারা সে দপ্তর ঠিকমত দেখা শোনা করতে পারছেন না। আবার তাদের উপর একটি স্কুল পরিচালন ভার দেওয়া হলে তারা ঠিকমত সেটা করতে সক্ষম হবেন কি না সন্দেহ রয়েছে। কাজেই বেসরকারী স্কুলে শিক্ষাব্যবস্থা হতাশাজনক দেখা যাচ্ছে। কাজেই এই বেসরকারী স্কুলগুলিতে অতি সত্বর অভিভাবকদের মধ্যে থেকে পরিচালন কমিটি গঠন করা হবে কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রী অরুন কুমার কর** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, শিক্ষার স্বার্থে প্রয়োজনীয় ব্যবস্থা যাতে নেওয়া যায় সেটা সরকার পরীক্ষা করে দেখছেন।

**শ্রী দীপক নাগ** (মজলিসপুর) :— সাপ্লিমেন্টারী স্যার, বানীরবাজার বিদ্যামন্দির একটি বেসরকারী স্কুল। এই স্কুলে অনেকদিন যাবৎ কোন পরিচালন কমিটি নেই, তাছাড়া সে স্কুলটির ঘরগুলি একেবারে ভেঙ্গে পড়েছে, দেখতে একটি ভাঙ্গা মন্দিরের মত মনে হয়। এই স্কুলের গৃহ সংস্কারের জন্য সরকার কোন ব্যবস্থা নেবেন কি না তা মাননীয় মন্ত্রীমহোদয় জানাবেন কি ?

**শ্রী অরুন কুমার কর** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, এইটা আলাদা প্রশ্ন এলে তদন্ত করে দেখে তারপর জবাব দেওয়া যাবে।

**শ্রী রতনলাল ঘোষ** (খয়েরপুর) :— সাপ্লিমেন্টারী স্যার, ত্রিপুরা রাজ্যে এমন কয়েকটি বেসরকারী স্কুল রয়েছে যেখানে ১৯৭৭ সাল পর্য্যন্ত পরিচালন কমিটি ছিল। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে সেই সব কমিটিগুলি ভেঙ্গে দিয়ে তাদের নিজেদের লোক বসিয়ে সেখানে ক্যাডার তৈরীর কারখানায় পরিণত করেছেন। বর্তমানে এই সব স্কুলের অভিভাবক এবং এলাকার মানুষ এই কংগ্রেস-আই, টি, ইউ, জে, এস, জোট সরকার ক্ষমতায় আসার পরে আশা করছেন যে, সে-সব স্কুলগুলিতে আবার আগের মত অভিভাবকদের দিয়ে বিদ্যালয় পরিচালন কমিটি গঠন করা হবে। কাজেই এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহোদয়ের নিকট থেকে এই আশ্বাস আমরা পেতে পারি কি যে এই স্কুলগুলিতে অতি সত্বর পরিচালন কমিটি গঠন করা হবে গণতান্ত্রিক পদ্ধতিতে ?

**শ্রী অরুন কুমার কর** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, আমি পূর্বেই বলেছি যে, যে সমস্ত বিদ্যালয়ে সরকার প্রশাসক নিযুক্ত করেছেন সে সমস্ত স্কুলগুলিতে পরিচালন কমিটি গঠনের জন্য এবং শিক্ষার স্বার্থ রক্ষার জন্য যাতে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা যায় তার জন্য পরীক্ষা করে দেখা হচ্ছে।

**শ্রী তামল মল্লিক :**— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানিয়েছেন যে, শিক্ষার স্বার্থে এই পরিচালন কমিটি যতদিন গঠিত না হয় ততদিন পর্য্যন্ত এই বিদ্যালয়গুলি পরিচালনা করার জন্য প্রশাসক নিযুক্ত করা হয়েছে। কিন্তু এই স্কুলগুলি পরিচালনার জন্য যাদের প্রশাসক নিযুক্ত করা হয়েছে তাদের হাতে অনেক দপ্তরের ভার রয়েছে ফলে ঐ সব দপ্তরের কাজকর্ম দেখা শোনা করার পর আবার ঐ স্কুলগুলির পরিচালনা করা তাদের পক্ষে সম্ভব হবে কি না সন্দেহ। কাজেই এই বিদ্যালয়গুলি পরিচালনা করার জন্য বেসরকারী কমিটি গঠিত না হওয়া পর্য্যন্ত সম্পূর্ণ আলাদাভাবে ঐ বিদ্যালয়গুলি পরিচালনা করার জন্য প্রশাসক নিযুক্ত করা হবে কিনা ?

**শ্রী অরুন কুমার কর** (মন্ত্রী) **:**— মাননীয় স্পীকার, স্যার, প্রশাসনিক স্তরে নিয়োগযোগ্য সরকারী কর্মচারীর সংখ্যা কম থাকায় এখুনি এই ব্যবস্থা গ্রহণ করা সম্ভব নয়।

**শ্রী গৌরী শংকর রিয়াং :**— আমাদের প্রত্যক্ষ অভিজ্ঞতা আছে যে ত্রিপুরা রাজ্যে আগে যেসকল প্রাইভেট স্কুলগুলি ছিল তাদের শিক্ষাদানের মান খুবই উন্নত ছিল। কিন্তু সেই স্কুলগুলিকে সরকার আর্থ গ্রহণ করার পর শিক্ষার মান অনেক নীচে নেমে গেছে বলে আমরা সমালোচনা শুনতে পাচ্ছি। এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে কোন তথ্য আছে কিনা ?

**শ্রী অরুন কুমার কর (মন্ত্রী) :**— সেটা আলাদা প্রশ্ন। তবে মধ্য শিক্ষা পর্ষদের মান আমার মনে হয় ভালই। তবে এই সম্পর্কে আলাদা প্রশ্ন করলে ভাল হয়।

**শ্রী ধীরেন্দ্র চন্দ্র দেবনাথ :**— অনেক স্কুলই সরকারী টাকা পান। কিন্তু সেইসব স্কুলের মার্কসবাদী সমন্বয় কমিটি ভুক্ত হেড মাষ্টারগণ সেই টাকা নিচ্ছেন না, যার ফলে স্কুলগুলির ঘর মেরামতি ইত্যাদি কাজ হচ্ছে না এবং ছেলেদের ভবিষ্যত নষ্ট হচ্ছে। সরকারী টাকা থাকা সত্ত্বেও তারা ঘর বাড়ী করেন নি। এই ব্যাপারে কোন তথ্য মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ?

**শ্রী অরুন কুমার কর** (মন্ত্রী) **:**— এটা আলাদা প্রশ্ন করলে উত্তর দেওয়া যাবে।

**মিঃ স্পীকার :**— শ্রী সুবোধ চন্দ্র দাস (অনুপস্থিত), শ্রী নকুল দাস (অনুপস্থিত),

**শ্রী বিদ্যা চন্দ্র দেববর্মা** (অনুপস্থিত), শ্রী দীপক কুমার রায়।

**শ্রী দীপক কুমার রায় (বড়জলা) :**— এডমিটেড কোয়েশ্চান নাম্বার—১০২।

**শ্রী অরুন কুমার কর** (মন্ত্রী) **:**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এডমিটেড কোয়েশ্চান নাম্বার—১০২।

## প্রশ্ন

১) বে-সরকারী শ্রমিকদের নিয়োগপত্র প্রদানের ব্যাপারে রাজ্য সরকার কর্তৃক কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা ?

২) যদি করা হয়ে থাকে, তবে তার বিবরণ ?

**উত্তর**

১) সমস্ত বে-সরকারী শ্রমিকদের জন্য নিয়োগপত্র দেওয়ার বিধান আইনে নাই। কেবল মাত্র ত্রিপুরা দোকান ও সংস্থা আইন এবং ত্রিপুরা মোটর ট্রেন্সপোর্ট ওয়ার্কাস রুলস অনুযায়ী শ্রমিকদের নিয়োগপত্র দেওয়ার ব্যাপারে আইনের বিধান আছে।

২) উল্লেখিত বে সরকারী শ্রমিকদের আইনতঃ নিয়োগপত্র পেতে সরকার জেলা ও ব্লক স্তরে শ্রম অফিসার ও শ্রম পরিদর্শক নিয়োগ করে সহায়তা দানের ব্যবস্থা করেছেন। শ্রমিকের অভি-যোগ ক্রমে ও তদন্ত সাপেক্ষে উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়ে থাকে।

**শ্রী দীপক কুমার রায় :—** মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি যে মোটর শ্রমিক নিয়োগের ব্যাপারে নিয়োগপত্র সম্পর্কিত বিষয়ে একটি প্রস্তাব নেওয়া হয়েছে এবং এই সম্পর্কে কিছু প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে ?

**শ্রী অরুন কুমার কর** (মন্ত্রী) **:—** স্যার, এই জাতীয় বে-সরকারী শ্রমিকদের নিকট হতে কোন সুনির্দিষ্ট অভিযোগ পাওয়া যায় নি এবং সেই রকম সুনির্দিষ্ট অভিযোগ পাওয়া গেলেই ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী দীপক কুমার রায় :—** মাননীয় মন্ত্রী মহোদয় অবগত আছেন কি যে, মোটর শ্রমিক সংস্থারপক্ষ থেকে বিভিন্ন দাবী দাওয়ার ভিত্তিতে সরকারের নিকট ডেপুটেশানের মাধ্যমে স্মারকলিপি পেশ করা হয়েছে এবং তাদের দাবী-দাওয়ার পরিপ্রেক্ষিতে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। কাজেই সরকার কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন কি ?

**শ্রী অরুন কুমার কর (মন্ত্রী) :—** সমস্ত বে-সরকারী স্তরের মালিকদের বলা হয়েছে যে তাদের নিযুক্ত শ্রমিকদের তারা যেন নিয়োগপত্র দেন। এখন কোন শ্রমিক যদি তার নিয়োগপত্র না পেয়ে থাকেন, তাহলে তিনি সরকারের কাছে সুনির্দিষ্ট অভিযোগ দায়ের করতে পারেন এবং সেই অভিযোগ মূলে সরকার প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন।

**শ্রীদীপক কুমার রায় :—** মাননীয় মন্ত্রী মহোদয়, আমি জানতে চাইছি; যে-সব ক্ষেত্রে শ্রমিক বা শ্রমিক সংগঠনের কাছ থেকে সুনির্দিষ্ট অভিযোগ পেয়েছেন, সে ক্ষেত্রে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**শ্রীঅরুন কুমার কর (মন্ত্রী) :—** স্যার, আমি আগেই জানিয়েছি যে শ্রমিকদের কাছ থেকে সুনির্দিষ্ট অভিযোগ পেলেই প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রীদীপক কুমার রায় :—** মাননীয় মন্ত্রী মহোদয়, ত্রিপুরা মোটর কর্মী সমিতির পক্ষ থেকে এই ব্যাপারে সরকারের কাছে সুনির্দিষ্ট তথ্য দেওয়া হয়েছে, সেগুলিকে কি আপনি সুনির্দিষ্ট তথ্য বলে মনে করেন না ? যদি সেগুলি সুনির্দিষ্ট তথ্য বলে মনে করে থাকেন, তাহলে শ্রমিকদের নিয়োগপত্র দেওয়ার ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করবেন জানাবেন কি ?

**শ্রীঅরুন কুমার কর** (মন্ত্রী) :— স্যার, এই ব্যাপারে সরকার মালিকদের সঙ্গে যোগাযোগ রক্ষা করে চলেছে এবং বে-সরকারী সংস্থার মালিকেরা যাতে তাদের নিযুক্ত শ্রমিকদের নিয়োগপত্র দেন, তার সম্পর্কে তাদের বলা হয়েছে।

**শ্রীঅমল মল্লিক** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে বিগত দিনে শ্রমিক স্বার্থ নিয়ে অনেক আন্দোলন করা হয়েছে এবং এই জোট সরকার ক্ষমতায় আসার পর গত মার্চ থেকে নভেম্বর পর্যন্ত ত্রিপুরা রাজ্যে মোট কতজন বে সরকারী শ্রমিককে নিয়োগপত্র দেওয়া হয়েছে, তার কোন তথ্য আছে কি ?

**শ্রীঅরুন কুমার কর** (মন্ত্রী) :— স্যার, এটা তো আলাদা প্রশ্ন, তথ্যাদি সংগ্রহ করে তার জবাব দিতে হবে।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রী অঞ্জু মগ

**শ্রী অঞ্জু মগ (মন্ত্রী)** :— কোয়েশ্চান নং ১৫৯

**শ্রী অরুণ কুমার কর (মন্ত্রী)** :— কোয়েশ্চান নং ১৫৯

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১. ট্রাইবেল ছাত্র ছাত্রীদের উন্নয়ন কল্পে কেন্দ্রীয় সরকার অনুমোদিত কয়টি আবাসিক স্কুল রাজ্যের কোন কোন সংস্থানে সংস্থাপন করা হইয়াছে ? | মোট ৪ ( চার ) টি। (ক) করবুক হাইস্কুল, অমরপুর (খ) হরিণা হাইস্কুল, সাব্রুম (গ) সতো রাম চৌধুরী পাড়া হাইস্কুল কমলপুর এবং (ঘ) পূর্ণজয় চৌধুরী পাড়া হাইস্কুল, কাঞ্চনপুর। |

**শ্রী অঞ্জু মগ** :— মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকার অনুমোদিত যে সমস্ত আবাসিক স্কুলগুলি দেওয়া হয়েছে সেগুলি কি ট্রাইবেল ছাত্র-ছাত্রীদের স্বার্থ রক্ষার জন্য ?

**শ্রী অরুন কুমার কর (মন্ত্রী)** :— মাননীয় স্পীকার স্যার, আমি যে ৪ ( চারটি ) রেসিডেনশিয়াল স্কুলের কথা বলেছি সেগুলি ট্রাইবেল ছাত্র-ছাত্রীদের স্বার্থ রক্ষা পূরণের জন্যই করা হয়েছে।

**শ্রীঅঞ্জু মগ** :— মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি হরিণা আবাসিক স্কুলটি কাদের স্বার্থ দেখার জন্য করা হয়েছে ?

**শ্রী অরুণ কুমার কর (মন্ত্রী)** :— মিঃ স্পীকার স্যার, আমি আগেই বলেছি ট্রাইবেল এরিয়াতে যে সব আবাসিক স্কুল খোলা হয়েছে সেগুলি ট্রাইবেলদের স্বার্থেই করা হয়েছে।

**শ্রী অঞ্জু মগ ঃ—** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি হরিণা আবাসিক স্কুলটি এ. ডি. সি, এলাকায় নাকি নন—এ, ডি, সি, এলাকায় ?

**শ্রী অরুন কুমার কর (মন্ত্রী) ঃ—** মাননীয় স্পীকার স্যার, এই সব হাইস্কুল এবং সিনিয়ার বেসিক স্কুলগুলি নন—এ, ডি. সি, এলাকাতেই আছে।

**শ্রী অঞ্জু মগ ঃ—** মাননীয় মন্ত্রী মহোদয়, আমি পরিস্কার ভাবে জানতে চাই যে হরিণা আবাসিক স্কুলটি কি এ ডি. সি. এলাকায় ?

**শ্রী অরুন কুমার কর (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এই সম্পর্কে আলাদা প্রশ্ন করলে আমি জবাব দিতে পারব।

**শ্রী দিবাচন্দ্র রাংখল :—** মাননীয় মন্ত্রী মহোদয়, আবাসিত স্কুলগুলি পরিচালনার ক্ষেত্রে অনেক ত্রুটি থেকে যাচ্ছে। বিশেষ করে আমি কমলপুর সাবডিভিশানের স্কুলগুলির কথা বলছি। আমি নিজে সেই সব স্কুলে গিয়ে দেখেছি। সত্যরাম চৌধুরী পাড়া, শিকারী বাড়ী, কমলপুর—সেখানে গিয়ে দেখলাম যে স্কুল এডমিনিষ্ট্রেশান বলতে কিছুই নাই হেলথ এণ্ড সেনিটেশানের বিষয়টি অত্যন্ত অবহেলিত আর খাওয়া দাওয়ার বিষয়টি অত্যন্ত দুঃখজনক মার্কেটিং ঠিকভাবে হয়েছে না টাকা পয়সা নিয়ে অনেক দুর্নীতি হয়েছে, তাদের পোষাক ঠিকভাবে দেওয়া হচ্ছে না। এই সব ব্যাপারে তদন্ত করে ব্যবস্থা নেওয়া হবে কি না ?

**শ্রীঅরুন কুমার কর (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এই সম্পর্কে অভিযোগ পেলে তদন্ত করে যথা শীঘ্র ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী দিবাচন্দ্র রাংখল :—** মাননীয় মন্ত্রী মহোদয়, উক্ত আবাসিক স্কুলটিতে স্টাফ খুব কম আমি নিজে সেখানে গিয়েছি, হেড মাষ্টার নাই বহু দিন যাবত, স্কুল এডমিনিষ্ট্রেশান বলতে কিছুই নাই। সেখানে দুইটি হোষ্টেল—একটি ছেলেদের আর একটি মেয়েদের। কোন হোষ্টেল সুপার নেই, দুইজন হোষ্টেল সুপার দরকার। একজন ছেলেদের জন্য আর একজন মেয়েদের জন্য। এই ব্যাপারে তদন্ত করে ব্যবস্থা নেওয়া হবে কিনা।

**শ্রী প্রকাশ চন্দ্র দাস (রাষ্ট্রমন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, কোয়েশচন নং ২০৮।

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১). ত্রিপুরা রাজ্যে উপজাতিদের স্বার্থে বিশেষ করে উপজাতি জুমিয়াদের বাঁচার জন্যে বিগ্রুপিং গ্রাম করে দেওয়ার জন্য রাজ্য সরকার কোন পরিকল্পনা হাতে নিয়েছেন কি ? | ১). বিগ্রুপিং গ্রাম করার পরিকল্পনা সরকারের নেই |

| | |
|---|---|
| ২). যদি পরিকল্পনা নিয়ে থাকেন তাহা হইলে কবে নাগাদ রিও/পিঃ গ্রাম তৈরী করার কাজ শুরু হবে বলে আশা করা যায় এবং যদি পরিকল্পনা না থাকে তবে তার কারণ ? | ২). প্রশ্ন উঠে না। সুসংবদ্ধ পুনর্বাসন প্রকল্প হাতে নেওয়ায় রিও/পিঃ গ্রাম করার পরিকল্পনা হাতে নেওয়া হয় নাই। |

**মিঃ স্পীকার** :— কোয়েশচন আওয়ার ইজ অভার। যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেইগুলির লিখিত উত্তর এবং তারকা চিহ্ন-বিহীন প্রশ্নগুলির উত্তর-পত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দেরকে অনুরোধ করছি।

( ANNEXURES "B" G "C" )

**মিঃ স্পীকার** :— Now there is an announcement regarding Ruling before the House.

Hon'ble Members.

On 21-7-1988 during debate in the House, Chief Minister and Sri Baidya Nath Majumder, M. L. A. wanted to raise Censure Motion against the Leader of the opposition and Home Minister respectively. I declared in the House to form a Committee to consider the deal. The Committee was formed with Deputy Spaker as Chairman and Govt. Chief Whip and Chief Whip of the Opposition as Members. The Committee submitted its Report.

I have gone through the Report submitted by the Chairman of the Committee on abusive Languages used in the House. I have also perused the Censure Motion read out in the House by the Chief Minister against the Leader of the Opposition for using certain abusive languages against the Home Minister. I also understood the contention of shri Baidya Nath Majumder, M. L. A. which was of general nature. I have considered the pros and corns of the Report submitted by the Chairman of the Committee. Agreeing with the recommendation of the Committee I have decided to order expunction of the abusive languages used by the Leader of the Opposition Sri Nripen Chakraborty, M. L. A. against the Home Minister and also the languages used by the Home Minister in return. I

have also decided to order expunction of the languages used by Shri Badal Chaoudhuri, M. L. A. to Home Minister as according to the Committee and to me also those expressions are unparliamentary and offensive.

In short, all the abusive languages used by the Members of the House including the Leader of the Opposition and the Home Minister stand expunged.

However, I request the Hon'ble Members to maintain discipline and decorum of the House for proper conduction of the Business of the House. I believe that abusive and unparliamentary languages should be avoided to maintain the sanctity of the House.

## ASSENT TO BILL

**মিঃ স্পীকার :—** সভার অবগতির জানাচ্ছি যে, নিম্নলিখিত বিলটিতে ত্রিপুরার মাননীয় রাজ্যপাল মহোদয় উনার সম্মতি দিয়েছেন এবং বিলটির নামের পার্শ্বে আমি মাননীয় রাজ্যপাল রাজ্যপাল মহোদয়ের সম্মতির তারিখ জানাচ্ছি।

| বিলটির নাম | সম্মতির তারিখ |
| --- | --- |
| 1) The Tripura shops and Establishments (Second Amednment) Bill, 1985 (Tripura Biil No. 13 of 1985). | GOVERNOR<br>16. 6. 1988. |

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার :—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহোদয়ের নিকট হইতে একটি নোটিশ পেয়েছি। সেই নোটিশের বিষয়টি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে নোটিশটি সভায় উত্থাপনের অনুমতি দিয়েছি আমি মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক মহোদয়কে তার নোটিশের বিষয়বস্তু সভায় উত্থাপন করার জন্য আহ্বান করছি।

**শ্রী অমল মল্লিক** (বিলোনীয়া) :— স্যার, গত ১২/১০/৮৮ ইং বীরচন্দ্র (বিলনীয়া) বাজারে বাজারবার দিন দোকানপাট লুটে, কং(ই) কর্মী দুলাল দেবনাথ সহ ১৪ জন খুন হওয়া সম্পর্কে।

**মিঃ স্পীকার :—** আমি ভারপ্রাপ্ত মাননীয় স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী মহোদয়কে মাননীয় সদস্য মহোদয় কর্তৃক আনীত উল্লেখিত বিষয়টির উপর তাঁর বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি তিনি এখন তাঁর বক্তব্য রাখতে অপারগ হন, তবে সময় চেয়ে নিতে পারেন এবং কবে তাঁর বক্তব্য রাখতে পারবেন তা অনুগ্রহ করে জানাবেন। [illegible]

**শ্রী সমীর রঞ্জন বর্মণ** (স্বরাষ্ট্রমন্ত্রী) :— মিঃ স্পীকার, স্যার, আমি এই বিষয়টির উপর আগামী ৪ঠা জানুয়ারী, ১৯৮৯ ইং বক্তব্য রাখতে পারব।

**মিঃ স্পীকার :**— মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ৪।১।৮৯ইং তারিখে তাঁর বক্তব্য রাখবেন।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার :**— আমি আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। দৃষ্টি আকর্ষণী নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রী অমল মল্লিক। নোটিশটির বিষয়বস্তু হলো :—"গত ১১।১২।৮৮ইং বিলোনীয়া মহকুমা মাইছড়া বাজার থেকে বাড়ী ফিরার পথে জিরতলীর কং(ই) নেতা শ্রী মতিলাল ভট্টাচার্য্য খুন হওয়া সম্পর্কে"। মাননীয় সদস্য হাউসে উপস্থিত আছেন। আমি নোটিশটির গুরুত্ব অনুসারে উত্থাপনে সম্মতি দিয়েছি। আমি এখন মাননীয় স্বরাষ্ট্র বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্ত্তী তারিখ জানাবেন যেদিন তিনি এ বিবৃতি দিতে পারবেন।

**শ্রী সমীর রঞ্জন বর্ম্মণ** ( স্বরাষ্ট্রমন্ত্রী ) :— স্যার, আমি এ বিষয়ে আগামী ৪,১,৮৯ ইং তারিখে বিবৃতি দিতে পারব।

**মিঃ স্পীকার** :— মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয় এ বিষয়ে আগামী ৪,১,৮৯ইং তারিখে বিবৃতি দেবেন।

## CONDOLENCE MOTIONS

**মিঃ স্পীকার :**— এখন সভার পরবর্ত্তী কার্য্যসূচী হলো বিধ্বংসী ভূমিকম্পে সোভিয়েত ইউনিয়নের ককেশীয় পার্বত্য অঞ্চলের অন্তর্গত আর্মেনিয়া প্রজাতন্ত্রের হাজার মানুষের মৃত্যুতে শোক প্রস্তাব"।

গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, গত ৭ই ডিসেম্বর বুধবার ১৯৮৮ ইং এক মর্মান্তিক বিধ্বংসী ভূমিকম্পে সোভিয়েত ইউনিয়নের ককেশীয় পার্বত্য অঞ্চলের অন্তর্গত আর্মেনিয়া প্রজাতন্ত্রের পঞ্চাশ হাজারেরও বেশী মানুষের মৃত্যু এবং হাজার মানুষের আহত হওয়ার ঘটনায় ত্রিপুরা বিধানসভা শোকাকার্ত বিচলিত ও মর্মাহত।

এই সভা নিহতদের স্মৃতির প্রতি গভীর শ্রদ্ধা জানাচ্ছে, আন্তরিক সমবেদনা জানাচ্ছে তাদের শোক সন্তপ্ত পরিবারের প্রতি এবং আহতদের দ্রুত আরোগ্য কামনা করছে।

এই মর্মান্তিক প্রাকৃতিক বিপর্যয়ের মোকাবিলায় রাশিয়ার বীর জনগণের প্রচেষ্টার প্রতি এই
সভা আন্তরিক সমর্থন জানাচ্ছে এবং সোভিয়েত রাশিয়ার জনগণের সর্বাঙ্গীন কুশল কামনা করছে।
আমি মাননীয় সদস্য মহোদয়দের দাঁড়িয়ে ২ মিনিট মৌন পালন করে নিহতদের স্মৃতির
প্রতি শ্রদ্ধা জানাতে অনুরোধ করছি।

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, নিহতদের প্রতি শ্রদ্ধা জানানোর আগে আমি
কয়েকটি কথা বলতে চাই। প্রাকৃতিক দুর্যোগ যে-কোন দেশেই হোক না কেন মানবিকতার দিক
থেকে শোক প্রকাশ না করে কেউ থাকতে পারে না। আর্মেনিয়াতে যে প্রাকৃতিক দুর্যোগটি ঘটে
গেল, তাতে শুধু রাশিয়ার জনগণই মর্মাহত নন, সারা বিশ্বের জনগণ এরজন্য মর্মাহত। যাঁরা এই
দুর্যোগের বলি হয়েছেন, সেই সমস্ত মৃতদের আত্মার সদ্‌গতি কামনা করছি এবং যারা জীবিত আছেন,
ক্ষতিগ্রস্ত হয়েছেন, তাদের প্রতি সহানুভূতি জানিয়ে আমাদের প্রিয় নেতা প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী
একটা তহবিল গঠন করেছেন এবং এতে সাড়া দিয়ে ত্রিপুরা সরকারও বিভিন্ন প্রতিনিধিদের নিয়ে
রাজ্যস্তরে একটা কমিটি গঠন করেছেন। আমি ত্রিপুরার সকল অংশের মানুষের প্রতি আবেদন
রাখছি যাতে এই তহবিলে উদার হস্তে দান করেন এবং আমাদের প্রিয় প্রধানমন্ত্রী যেভাবে আর্মেনিয়ার
জনগণের দুঃখের অংশীদার হয়েছেন, আমরাও আর্মেনিয়াবাসী দুঃখের অংশীদার হতে চাই, এই আবে-
দন আমি রাখছি।

( অতঃপর সদস্যগন আর্মেনিয়ায় ভূমিকম্পে নিহতদের স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাতে দু
মিনিট দাঁড়িয়ে নীরবতা পালন করেন )।

**শ্রী জওহর সাহা ( রাষ্ট্রমন্ত্রী ) :--** মিঃ স্পীকার স্যার, আর্মেনিয়ায় ভূমিকম্পে নিহত এবং ক্ষতিগ্রস্ত-
দের প্রতি শ্রদ্ধা জানিয়ে আজকে হাউসে যে শোক প্রস্তাব গ্রহন করা হয়েছে সেই শোক প্রস্তাবের
একটা কপি ভারত সরকারের মাধ্যমে সোভিয়েট রাষ্ট্রপতির কাছে পাঠানো যায় কিনা, এটা বিবেচনা
করে দেখার জন্য আমি প্রস্তাব রাখছি।

**মিঃ স্পীকার :—** বিবেচনা করে দেখা হবে।

**শ্রী সুধীর রঞ্জন মজুমদার ( মুখ্যমন্ত্রী ) :—** হ্যাঁ, এটা ইমপ্লাইড।

**মিঃ স্পীকার :—** আমি গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, গত ১২।১০।৮৮ ইং তারিখ, বুধবার বিলো-
নীয়া মহকুমার অন্তর্গত বীরচন্দ্র মনু বাজারে দুস্কৃতিকারীদের আক্রমনে স্বশাসিত জেলা পরিষদের
সদস্য শ্রীদাম পাল সহ ১৪ ( চৌদ্দজন ) ব্যক্তি নিহত হন। তাদের মৃত্যুতে এই বিধানসভা
শোকার্ত এবং মর্মাহত।

এই সভা নিহতদের স্মৃতির প্রতি গভীর শ্রদ্ধা জানাচ্ছে। আন্তরিক সমবেদনা জানাচ্ছে তাঁদের শোক সন্তপ্ত পরিবার পরিজনদের প্রতি।

আমি মাননীয় সদস্য মহোদয়ের দাঁড়িয়ে ২ (দু) মিনিট মৌন পালন করে নিহতদের স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাতে অনুরোধ করছি।

(মাননীয় সদস্যরা দু মিনিট দাঁড়িয়ে নীরবতা পালন করে
নিহতদের প্রতি শ্রদ্ধা করেন)

গভীর দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, গত ২৬শে ডিসেম্বর, ১৯৮৮ ইং সোমবার অন্ধ্রপ্রদেশ বিধানসভার সদস্য ভি, মোহন রঙ্গারাও ও তাঁর দুজন অনুগামীসহ দুস্কৃতিকারীদের আক্রমনে নিহত হন। উক্ত বিধায়কের নিহত হওয়ার ঘটনায় এই বিধানসভা গভীরভাবে মর্মাহত।

**মিঃ স্পীকার :—** এই সভা নিহত বিধায়কের স্মৃতির প্রতি এবং তাঁর দু'জন নিহত অনুগামীর প্রতি গভীর শ্রদ্ধা জানাচ্ছে। আন্তরিক সমবেদনা জানাচ্ছে নিহতদের পরিবার পরিজনদের প্রতিও।

আমি মাননীয় সদস্য মহোদয়ের দাঁড়িয়ে ২ (দু) মিনিট মৌন পালন করে নিহত বিধায়ক এবং তাঁর দু'জন অনুগামীর স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাতে অনুরোধ করছি।

(মাননীয় সদস্যরা দু মিনিট দাঁড়িয়ে নীরবতা পালন করে
নিহতদের প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করেন।

## PRESENTATION AND ADOPTION OF THE REPORT OE THE BUSINESS ADVISORY COMMITTEE

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্যবৃন্দ সভার পরবর্ত্তী আলোচ্য বিষয় হলো, "বিজনেস অ্যাডভাইসারী কমিটির রিপোর্ট পেশ, বিবেচনা ও পাশ করা"।

বর্ত্তমান অধিবেশনের ৩০শে ডিসেম্বর, শুক্রবার, ১৯৮৮ ইং (তারিখ) থেকে ৬ই জানুয়ারী, শুক্রবার, ১৯৮৮ ইং (তারিখ) পর্যান্ত বিধানসভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য "বিজনেস অ্যাডভাইসারী কমিটি" যে সময় নির্দিষ্ট সুপারিশ করেছেন সেই রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভার বর্ত্তমান অধিবেশনের ৩০শে ডিসেম্বর, শুক্রবার ১৯৮৮ ইং (তারিখ) থেকে ৬ই জানুয়ারী, শুক্রবার, ১৯৮৯ ইং (তারিখ) পর্য্যন্ত বিভিন্ন কার্যাসূচী আলোচনার জন্য "বিজনেস অ্যাডভাইসারী কমিটি" যে সময় নির্দিষ্ট সুপারিশ করেছেন তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

মিঃ স্পীকার :— এখন রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উৎথাপন করতে আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

মিঃ ডেপুটি স্পীকার :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করিতেছি যে, "বিজনেস্ এ্যাড-ভাইজারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময়-নির্ঘন্টের সহিত এই সভা একমত"।

মিঃ স্পীকার :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্তৃক উৎথাপিত মোশানটি এখন আমি ভোটে দিচ্ছি। মোশানটি হলো :— "বিজনেস অ্যাডভাইসারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত"।

( ধ্বনি ভোটে মোসানটি সভা কর্তৃক গৃহীত হয় )

মিঃ স্পীকার :— এই সভা বেলা ২ ঘটিকা পর্যান্ত মুলতুবী রইল।

## AFEER RECESS AT 2-00 P.M.

মিঃ স্পীকার :— সভার পরবর্তী কার্যাসূচী হলো :— "প্রাইভেট মেম্বারস্ রিজিউলিউশান"। আজকের কার্য্যসূচীতে তিনটি ( ৩টি ) মেম্বারস্ রিজিউলিউশান আছে। প্রথম রিজিউলিউশানটি এনেছেন মাননীয় সদস্য শ্রী পূর্ণমোহন ত্রিপুরা মহোদয়, দ্বিতীয়টি এনেছেন মাননীয় সদস্য শ্রী জীতেন্দ্র সরকার মহোদয় এবং তৃতীয়টি এনেছেন মাননীয় সদস্য শ্রী মাখনলাল চক্রবর্ত্তী মহোদয়।

আমি এখন মাননীয় সদস্য শ্রী পূর্ণমোহন ত্রিপুরা মহোদয়কে উনার রিজিউলিউশানটি সভায় উৎথাপন করার জন্য অনুরোধ করছি। মাননীয় সদস্য অনুপস্থিত, কাজেই উনার রিজিউলিউশানটি কলস থো হলো।

দ্বিতীয় রিজিউলিউশানটি এনেছেন মাননীয় সদস্য শ্রী জীতেন্দ্র সরকার মহোদয়। আমি এখন মাননীয় সদস্য শ্রী জীতেন্দ্র সরকার মহোদয়কে অনুরোধ করছি উনার রিজিউলিউশানটি সভায় উৎথাপন করার জন্য। মাননীয় সদস্য অনুপস্থিত, কাজেই উনার রিজিউলিউশানটি কলস্ থো হলো।

তৃতীয় রিজিউলিউশানটি এনেছেন মাননীয় সদস্য শ্রী মাখনলাল চক্রবর্ত্তী মহোদয়। আমি এখন মাননীয় সদস্য শ্রী মাখনলাল চক্রবর্ত্তী মহোদয়কে রিউজিউলিউশানটি সভায় উৎথাপন করার জন্য অনুরোধ করছি। মাননীয় সদস্য অনুপস্থিত, কাজেই উনার রিজিউলিউশানটি কলস্ থো হলো।

এই সভা আগামী ২রা জানুয়ারী সোমবার, ১৯৮৯ ইং বেলা ১১ ঘটিকা পর্যান্ত মুলতুবী রহিল।

( ANNEXURE "A")

Death vacancies filledup from February. 88 to Augt. '88

| SL NO. | Name of the pension sanctioning authority. | O. A. P. | Widow | Jumia | landless Agricul-ture. | Rick show Pullar. | Blind & Handi–capped. |
|---|---|---|---|---|---|---|---|
| 1. | 2. | 3. | 4. | 5. | 6. | 7. | 8, |
| 1. | B. D. O. Chhamanu. | 15 | 1 | 8 | — | — | — |
| 2. | " Rajnagar. | 21 | — | — | 2 | — | — |
| 3. | " Mohanpur. | 25 | — | — | 3 | — | — |
| 4. | " Khowai. | 54 | 2 | — | 5 | — | 9 |
| 5. | " Kumarghat. | 72 | 4 | — | 6 | — | 9 |
| 6. | " Panisagar. | 44 | — | — | 3 | — | 1 |
| 7. | " Bishalgarh. | 91 | — | 1 | 6 | — | 4 |
| 8. | " Teliamura. | 55 | — | — | — | — | — |
| 9. | " Kamalpur. | 26 | — | 8 | 10 | — | 1 |
| 10. | " Kanchanpur. | 52 | — | — | — | — | 11 |
| | | Total—456 | 7 | 17 | 35 | — | 35 |

# PAPERS LAID ON THE TABLE
( QUESTIONS & ANSWERS )

Admitted Starred Question No. 19

Name of M. L. A. Sri Sushil Kumar Chakma.

Will thh Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :—

১। ধর্মনগর মহকুমা অন্তর্গত অক্ষয়মনি এস, বি স্কুলকে মাধ্যমিক স্কুলে উন্নিত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ;

২। থাকিলে কবে নাগাদ কার্য্যকরী ব্যবস্থা গ্রহণ করা হবে বলে আশা করা যায় ?

## ANSWER

## EDUCATION MINISTER : SRI ARUN KUMAR KAR

১। বিদ্যালয়টির নাম অক্ষয়মনি ধনীছড়া এস, বি, স্কুল। প্রস্তাবটি পরীক্ষাধীন আছে।

২। এ ব্যাপারে সিদ্ধান্ত লওয়ার পর।

Admitted Starred Question No. 23.

Name of M. L. A. Sri Susnil Kr. Chakma.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। কাঞ্চনপুর ব্লক এলাকার অন্তর্গত লেভ্রাই দেওয়ান মাধ্যমিক স্কুলকে দ্বাদশ মানে উন্নিত করার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি ;

২। পরিকল্পনা থাকিলে কবে নাগাদ কার্য্যকর হইবে, এবং

৩। উক্ত স্কুলের ছাত্রাবাসের সিট সংখ্যা বাড়ানোর পরিকল্পনা আছে কি না ?

## ANSWER

MINISTER-IN-CHARGE :—

১। আপাততঃ নাই।

২। প্রশ্ন উঠে না।

৩। হ্যাঁ, আছে।

Admitted Starred Question No. 41.
Name of M. L. A. : Sri Buddha Debbarma.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। ইহা কি সত্য যে বিশালগড় ব্লকাধীন উজান গোলাঘাটি দয়ারাম পাড়া গাঁও সভায় অবস্থিত সিনিয়র বেসিক স্কুলটিকে হাই স্কুলে উন্নীত করার জন্য রাজ্য সরকারের কোন পরিকল্পনা আছে কি ;

২। পরিকল্পনা থাকিলে কবে নাগাদ তাহা কার্যকরী করা হবে বলে আশা করা যায় ?

## ANSWER

Education Minister : Sri Arun Kumar Kar.

১। প্রস্তাবটি পরীক্ষাধীন আছে।

২। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 45.

Name of M. L. A. Sri Gouri Sankar Reang, M. L. A.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state.

১। মফস্বলের বিদ্যালয় গুলিতে উপযুক্ত শিক্ষকের অভাবে পঠন পাঠন বিঘ্নিত হচ্ছে। মাননীয় মন্ত্রী মহোদয় জানেন কিনা।

২। জানা থা কলে উপযুক্ত ব্যবস্থা কবে নাগাদ নেওয়া হচ্ছে হবে বলে আশা করা যায় এবং

৩। জানা না থাকিলে তার কারণ ?

## ANSWER

Minister-in-Charge : Sri A. K. Kar.

১। মফস্বলের কোন কোন বিদ্যালয়ে প্রয়োজন ভিত্তিক উপযুক্ত শিক্ষকের অভাবে পঠন পাঠন বিঘ্নিত হচ্ছে বলে সরকারের জানা আছে।

২। শিক্ষক নিয়োগের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা ইতিমধ্যেই নেয়া হয়েছে। নূতন শিক্ষক নিয়োগ ও কর্মরত শিক্ষকদের পুনর্বিন্যাস দ্বারা এই প্রয়োজন শীঘ্রই মিটাবার চেষ্টা নেওয়া হচ্ছে।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 48.
Name of M. L. A. Sri Amal Mallik.

Will the Hon'ble Minister-in charge of the Education Department be pleased to state :

১। ইহা কি সত্য যে, যে সকল বে-সরকারী কলেজ সরকার কর্তৃক অধিগ্রহণ করা হয়েছে সেই সকল কলেজের কর্মচারীদের বেতনক্রম সরকারী কলেজের কর্মচারীদের বেতনক্রমের সঙ্গে সংগতি রাখা হয়নি, এবং

২। বে-সরকারী হিসাবে থাকাকালীন ঐ সকল কলেজের কর্মচারীদের চাকুরির বৎসরগুলি ও সরকার অধিগ্রহণ করার পর সিনিয়রিটি লিষ্টে ধরা হবে কিনা ?

---

Minister-in-charge. Answer.

---

১। ইহা সত্য নয় ।

ত্রিপুরার সব ডিগ্রি কলেজের অধ্যাপকদের একই U.G.C র বেতনক্রমের অধীনে আনা হয়েছে। অ শিক্ষক কর্মচারীরা ও রাজ্য সরকার প্রবর্তিত একই বেতনক্রমের অধীন আছে ।

২। ঐ সকল কলেজের কর্মচারীদের বে-সরকারী হিসাবে থাকা কালীন চাকুরীর বৎসরগুলি সরকার কর্তৃক অধিগ্রহণের পর নিজ নিজ কলেজ ভিত্তিক সিনিয়রিটি লিষ্টে ধরা হয়ে থাকে ।

Admitted Starred Question No. 55.
Name of M. L. A.: Sri Amal Mallik.

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be piease to state :—

১। ত্রিপুরা রাজ্যে কোন কলেজিয়েট স্কুল আছে কিনা ;

২। না থাকিলে ভবিষ্যতে শিক্ষা জগতের উন্নয়নে ছাত্র সমাজের মঙ্গলার্থে কলেজিয়েট স্কুল চালু করার ব্যবস্থা সরকার নেবেন কিনা ;

৩। নিলে কখন থেকে চালু করা হবে বলে আশা করা যায় ?

---

ANSWER

---

Education Minister : Sri Arun Kumar Kar.

---

১। না ।

২। এরূপ কোন পরিকল্পনা বর্তমানে নাই ।

৩। প্রশ্ন উঠে না ।

Admitted Starred Question No. 64
Name of M, L. A. Sri Subodh Das.

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :--

১। উত্তর জেলার প্রস্তাবিত নবোদয় বিদ্যালয়টি বিরাশী মাইল থেকে স্থানান্তরিত করার কোন পরিকল্পনা আছে কি ,

২। থাকিলে কোথায় স্থানান্তর করা হবে, এবং

৩। প্রস্তাবিত ঐ বিদ্যালয়ের দালান বাড়ী নির্মাণের কাজ কবে পর্যন্ত শুরু করা হবে বলে আশা করা যায় ?

| Minister-in-charge | Answer. |
|---|---|

১। প্রশ্ন উঠে না, কারণ উত্তর ত্রিপুরা জেলায় নবোদয় বিদ্যালয়টি স্থাপনের জন্য স্থান সম্পর্কে স্থির সিদ্ধান্ত গ্রহণ করা হয় নাই। পরিবর্তিত পরিস্থিতিতে বিভিন্ন স্থানগুলি পরীক্ষা নিরীক্ষা করে দেখা হচ্ছে। নবোদয় বিদ্যালয় কর্তৃপক্ষের সুপারিশ অনুযায়ী চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করা হবে।

২। প্রশ্ন উঠে না।

৩। কেন্দ্রীয় নবোদয় বিদ্যালয় কর্তৃপক্ষের অনুমোদনের ও আর্থিক মঞ্জুরীর পর নির্মাণ কার্য্য আরম্ভ করা হয়ে থাকে।

Admitted Starred Question No. 65.
Name of M. L. A. Sri Subodh Das.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be please to state :—

১। ধর্মনগরের রাজবাড়ী গার্লস হাইস্কুল এবং কাঞ্চনপুর ব্লকের জয়শ্রী হাইস্কুলের জন্য পাকা বাড়ী নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায় এবং

২। ঐ দুটি বিদ্যালয়ে প্রধান শিক্ষক নিয়োগ করা হয়েছে কিনা,

৩। না হয়ে থাকলে কবে পর্যান্ত নিয়োগ করা হবে বলে আশা করা যায় ?

| Minister-in-charge | Answer. |
|---|---|

১। ধর্মনগরের রাজবাড়ী গার্লস হাইস্কুলের জন্য পাকা বাড়ী নির্মাণের কাজ শুরু করার প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে। শীঘ্রই কাজ শুরু হবে আশা করা যায়। কাঞ্চনপুর ব্লকে জয়শ্রী হাইস্কুল নামে কোন স্কুল নাই। তবে উত্তর লালজুড়ী (জয়শ্রী), হাইস্কুল নামে একটি স্কুল আছে। আপাততঃ এই স্কুলের জন্য পাকা বাড়ী নির্মাণের কোন প্রস্তাব নাই।

২। না।

৩। প্রধান শিক্ষক নিয়োগের জন্য প্রয়োজনীয় উদ্যোগ নেওয়া হচ্ছে।

Admitted Starred Question No. 69.
Name of M. L. A. Sri Gouri Sankar Reang.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। বর্তমান ১৯৮৮-৮৯ইং আর্থিক বছরে আরও নূতন আবাসিক বিদ্যালয় স্থাপন করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা,

২। যদি থাকে তবে তার সংখ্যা

৩। না থাকিলে তার কারণ ?

## ANSWER

১। হ্যাঁ, আছে,

২। একটি

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Questlon No. 90.
Name of member :-- Shri Nakul Das.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। স্বশাসিত জেলা পরিষদের (এ, ডি, সি,) ১৯৮৮-৮৯ সালের বাজেটে মোট বরাদ্দ কত,

২। এই বরাদ্দের মধ্যে কেন্দ্রীয় সরকারের অনুদান কত ?

উত্তর

১। ১৯৮৯-৮৯ সালের স্বশাসিত জেলা পরিষদের বাজেটে ৪২, ৬৮, ৪৭, ০০০ টাঃ ( বিয়াল্লিশ কোটি আটষট্টি লক্ষ সাতচল্লিশ হাজার ) টাকা ব্যয় বরাদ্দ আছে।

২। এই বরাদ্দের মধ্যে ১০,৫০,০০,০০০টাঃ ( দশ কোটি পঞ্চাশ লক্ষ ) টাকা কেন্দ্রীয় সরকারের অনুদান।

Admitted Starred Question No. 95.

Name of member : Shri Bidya Chandra Deb Barma.

Will the Hon'ble Minister-in charge of the Tribal Welfare Department be pleased to state :--

প্রশ্ন

১। ত্রিপুরা উপজাতি এলাকা স্ব-শাসিত জেলা পরিষদের নিজস্ব কোন আয় আছে কি না ?

২। থাকলে কোন কোন ক্ষেত্রে তা রাজস্ব সংগ্রহ করেন।

উত্তর

১। নাই।

২। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. :--96

Name of member : Shri Bidya Chandra Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে স্বশাসিত জেলা পরিষদ ( এ, ডি, সি, ) পরিকল্পনা রূপায়নে এবং অন্যান্য ক্ষেত্রে যে অর্থ বরাদ্দ করেছেন তার একটা বড় অংশ বি, ডি, ও, র তত্ত্বাবধানে প্রশাসনের কর্মচারীদের মাধ্যমে খরচ করা হয়,

২। ইহাও কি সত্য যে, বর্তমান রাজ্য সরকার এই বরাদ্দের টাকা খরচ করার জন্য গঠিত ব্লক পর্যায়ের কমিটি ভেঙ্গে দেওয়ার জন্য বি, ডি, ও, কে নির্দেশ দিয়েছেন,

৩। যদি সত্য হয় তবে তার কারণ ?

১। হ্যাঁ।

২। ইহা সত্য নহে।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 106

Name of M. L. A. : Sri Sukumar Barman

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state ;—

১। চলতি বছরে সরকার রাজ্যের কোন উচ্চ বুনিয়াদি বিদ্যালয় উচ্চ বিদ্যালয়ে উন্নীত করার সিদ্ধান্ত নিয়েছেন কিনা,

২। নিয়ে থাকলে মোট কতটি ( মহকুমা ভিত্তিক হিসাব )

৩। সোনামুড়া মহকুমায় রগাবাসা, তকছা পাড়া, কুমারীয়াকুচা ও কেমতলী উচ্চ বুনিয়াদি বিদ্যালয়কে উচ্চ বিদ্যালয়ে পরিণত করার পরিকল্পনা সরকারের আছে কিনা ?

## ANSWER

Education Minister ; Sri Arun Kumar Kar.

১। সিদ্ধান্ত এখনও নেওয়া হয় নাই।

২। প্রশ্ন উঠে না।

৩। প্রস্তাবগুলি পরীক্ষাধীন আছে।

Admitted Starred Question No. 107

Name of M. L. A. : Sri Sukumar Barman.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১) বর্তমানে রাজ্যের বিভিন্ন বিদ্যালয়ের ছাত্রাবাসে অধ্যায়নরত ছাত্র ছাত্রীদের ষ্টাইপেণ্ড-এর হার বৃদ্ধি করার কোন সিদ্ধান্ত সরকার নিয়েছেন কিনা.

২) বৃদ্ধি করার সিদ্ধান্ত নিয়ে থাকলে কত টাকা পর্যন্ত বৃদ্ধি করা হবে ?

## ANSWER

১) গত ১-৪-১৯৮৮ইং হইতে ছাত্র ছাত্রীদের বোর্ডিং হাউস ষ্টাইপেণ্ডের হার বৃদ্ধি করা হইয়াছে.

২) বোর্ডিং হাউস ষ্টাইপেণ্ডের হার দৈনিক ৫, টাকা হইতে ৮, টাকা বৃদ্ধি করা হইয়াছে।

Admitted Starred Questiou No. 113
Name of M. L. A. Sri Makhan Lal Chakraborty.

Will the Hon'blo Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। বর্তমানে রাজ্যে ককবরক স্কুলের সংখ্যা কত ?

২। জোট সরকার ক্ষমতায় আসার পর কতটি নুতন ককবরক স্কুল খোলা হয়েছে :—
এবং

৩। এরমধ্যে ৬ষ্ঠ শ্রেণী হইতে ১০ম শ্রেণী পর্যান্ত কয়টি ককবরক স্কুল খোলা হয়েছে।

## ANSWER

১। এ পর্যান্ত ত্রিপুরা রাজ্যে ককবরক স্কুল নামে কোন বিদ্যালয় মঞ্জুর করা হয়নি। তবে এই রাজ্যে বেশ কিছু বিদ্যালয়ে ককবরক ভাষাভাষী পড়ুয়াদের মাতৃভাষায় শিক্ষাদানের উদ্দেশ্যে প্রথম শ্রেণী হইতে পঞ্চম শ্রেণী পর্যান্ত ককবরক ভাষার মাধ্যমে শিক্ষা বিভাগ কর্তৃক প্রকাশিত ককবরক বই পঠন পাঠনের ব্যবস্থা আছে। সংগৃহীত তথ্য হইতে জানা যায় যে ---ঐরূপ পঠন পাঠনের ব্যবস্থা মোট ১০৪৬ বিদ্যালয়ে আছে।

২। প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 114
Name of M. L. A. Fayzur Rahaman.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be placed to state :—

১। ধর্মনগর মহকুমার কালাগাছের পার, চানপুর দক্ষিন জোলাই বাড়ী, বিষ্ণুপুর এবং বামুনিয়া জে. বি, স্কুল গুলিকে এস, বি, স্কুলে উন্নিত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ;

২। উক্ত মহকুমার ফুলবাড়ী, লক্ষীনগর, বড়গুল হরুয়া এস, বি, স্কুল গুলিকে হাইস্কুলে উন্নিত করার এবং

৩। বামন ব্রজেন্দ্রনগর, সাতসঙ্গম, তারকপুর, বকবকি, চুরাইবাড়ী প্রত্যেকরায় হাইস্কুল গুলিকে দ্বাদশ শ্রেণী স্কুলে উন্নিত করার পরিকল্পনা সরকারের আছে কি ?

## ANSWER

১। বিষয়টি সামগ্রিকভাবে খতিয়ে দেখা হচ্ছে।

২। বিষয়টি সামগ্রিকভাবে খতিয়ে দেখা হচ্ছে।

৩। আপাততঃ নাই।

Admitted Started Question No. 145

Name of Member : **Shri Badal Choudhury.**

Will the Hon'ble Minister in-charge of the Sch. Caste Welfare Department be pleased to state—

প্রশ্ন

১) কং(ই) যুব সমিতি জোট মন্ত্রী সভায় আসার পর ত্রিপুরা রাজ্যে ও, বি, সি, র (Other Backward classes) কোন সরকারী তালিকা হয়েছে কি ;

২) যদি হয়ে থাকে সেই তালিকায় কোন কোন সম্প্রদায়কে অন্তর্ভুক্ত করা হয়েছে ;

এবং

৩) ও, বি, সি'র অন্তর্ভুক্ত পেছনে পড়া নরনারীদের জন্য বর্তমান জোট সরকার কি কি নূতন সুযোগ সুবিধার ব্যবস্থা করেছেন ?

উত্তর

১) এই প্রকার কোন তালিকা প্রণয়ন করা হয় নাই।

২) প্রশ্ন উঠে না।

৩) দারিদ্র দূরীকরণের যেসব প্রকল্প রাজ্য সরকার রূপায়ণ করছেন তা সম্প্রদায় নির্বিশেষে দারিদ্র সীমার নীচে বসবাসকারী সকলের ক্ষেত্রেই প্রযোজ্য।

Admitted Starred Question No. 148

Name of M. L. A. **Sri Khagendra Jamatia.**

Will the Honb'e Minister in charge of the Education Department be pleased to state :--

১। সরকার অবগত আছেন কি যে এই শিক্ষা বছরে ত্রিপুরা ইঞ্জিনীয়ারিং কলেজ ও পলিটেকনিকেল ইনষ্টিটিউট এ নবাগত ছাত্রদের উপর র‍্যাগিং হয়েছে এবং

২। র‍্যাগিংয়ের ফলে বহু ছাত্রছাত্রী বিশেষ করে উপজাতি ছাত্রছাত্রীরা শিক্ষা প্রতিষ্ঠান ছেড়ে যেতে বাধ্য হচ্ছেন,

৩। যদি অবগত থাকেন তাহলে যারা র‍্যাগিং করেছে তাদের বিরুদ্ধে সরকার কোন শাস্তি মূলক ব্যবস্থা নিয়েছেন কিনা।

## ANSWER

১। সরকারের কাছে এমন কোন তথ্য নাই।

২। সত্য নয়।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 151

Name of Member : **Sri Nakul Das.**

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, রাজ্য সরকার স্বশাসিত জেলা পরিষদের (এ, ডি, সি) অফিসার ও কর্মচারী নিয়োগের ক্ষেত্রে নিষেধাজ্ঞা জারী করার ফলে ইন্টারভিউ নেয়া প্রার্থীদের ক্ষেত্রেও নিয়োগ-পত্র দেওয়ার ব্যাপারে অসুবিধার সৃষ্টি হয়েছে,

২। সত্য হইলে উক্তরূপ নিষেধাজ্ঞা জারী করার কারণ ?

উত্তর

১। রাজ্য সরকার নিয়োগের ক্ষেত্রে বিধিনিষেধ আরোপ করিয়া একটি আদেশ জারী করিলেও স্বশাসিত জেলা পরিষদের পক্ষ থেকে উক্ত আদেশ জারী করার ফলে উদ্ভূত কোন অসুবিধার কথা রাজ্য সরকারকে জানানো হয় নাই।

২। প্রচলিত নিয়মবিধি লঙ্ঘন করিয়া স্বশাসিত জেলা পরিষদ বিভিন্ন শূন্যপদ পূরণে উদ্যোগী হইয়াছে, বিভিন্ন সূত্র হইতে প্রাপ্ত এইরূপ অভিযোগের ভিত্তিতে নিয়োগের উপর নিষেধাজ্ঞা জারী করা হয়।

Admitted Starred Question No. 161.

Name of the Member : **Shri Dipak Kr. Roy, MLA.**

Will the Hon'ble Minister-in-Charge of the Social Education Department be please to state :—

## QUESTION

১। রাজ্য সরকার অবগত আছে কি যে মোহনপুর ব্লক লেভেল আই সি, ডি, এস কমিটির পক্ষ থেকে চলতি বছরে ২০০টি নতুন বার্ধক্য ভাতার প্রস্তাব দেওয়া হয়েছে।

২। যদি অবগত থাকেন তবে এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

---

## ANSWER

Minister-in-Charge of the Education Department : **Sri Arun Kr. Kar.**

---

১। রাজ্য সরকার মোহনপুর আই সি, ডি, এস কমিটির এক সভায় প্রস্তাবিত ২০০টি (দুইশত) বার্ধক্য ভাতা নূতন ভাবে মঞ্জুরী করার বিষয় অবগত আছেন।

২। প্রতি ব্লকের প্রতি গাঁও সভায় প্রত্যেকটি বার্ধক্য ভাতার প্রকল্পে ৫টি করিয়া ভাতা প্রাপকের সংখ্যা বাড়ানোর প্রস্তাব আছে। কিন্তু অর্থের সংকুলান না হওয়াতে বর্তমানে কার্য্যকর করা যাইতেছে না।

Admitted Starred Question No. :—162

Name of member : **Shri Dipak Kr. Roy.**

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state :—

## প্রশ্ন

১। রাজ্যে শ্রমিক শ্রেণীর নুনাতম মুজুরী বৃদ্ধির ব্যাপারে রাজ্য সরকার কর্তৃক কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা।

## উত্তর

১। হ্যাঁ: শুধুমাত্র নথীভুক্ত ফার্মে নিযুক্ত শ্রমিকদের জন্য।

প্রশ্ন

২। যদি করা হয়ে থাকে কোন কোন শ্রমিকদের জন্য করা হয়েছে ?

উত্তর

২। নিম্নলিখিত নথীভুক্ত ফর্মে নিযুক্ত শ্রমিকদের জন্য ন্যূনতম মজুরী নির্দ্ধারণ করা হয়েছে :
১) কৃষি শ্রমিক ২) বিড়ি শ্রমিক ৩) চা বাগিচা ও রাবার শ্রমিক ৪) দোকানে কর্মরত বিভিন্ন শ্রমিক ৫) রাস্তা ও গৃহ নির্মাণে কর্মরত বিভিন্ন শ্রমিক ৬) পাবলিক মোটর ট্রান্সপোর্টে কর্মরত বিভিন্ন শ্রমিক ও ৭) ইটভাটায় কর্মরত বিভিন্ন শ্রমিকদের জন্য ন্যূনতম মজুরী নির্দ্ধারণ করা হয়েছে।

প্রশ্ন

৩। যদি না করা হয়ে থাকে তবে কতদিনের মধ্যে ন্যূনতম মজুরী বৃদ্ধির ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হবে ?

উত্তর

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 174.
Name of member : **Shri Makhan Chakraborty.**

Will the Hon'ble Minister-in charge of the Education Department be pleased to state :

১) বর্তমান আর্থিক বৎসরে রাজ্যের কয়টি হাইস্কুলের জন্য পাকা বাড়ী নির্মাণ করা হবে ( তাহার নাম ও ঠিকানা ) ।

২) খোয়াই বিভাগের উত্তর ঘিলাতলী হাইস্কুলটির জন্য পাকা বাড়ী করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ;

৩) না থাকিলে পরিকল্পনা গ্রহণ করা হবে কি না ;

ANSWER

Minister-in-charge :— **Sri A. Kar.**

১) বর্তমান আর্থিক বৎসরে এ এ পর্যান্ত ১১টি হাইস্কুলের নতুন পাকা বাড়ী নির্মাণ করিবার জন্য প্রশাসনিক অনুমোদন দেওয়া হইয়াছে। ঐ স্কুলগুলির নাম ও ঠিকানা সংগীয় তালিকায় দেওয়া হইল।

২) খোয়াই বিভাগের উত্তর ঘিলাতলী (রতিয়া) হাইস্কুলের জন্য চার কক্ষ বিশিষ্ট একটি পাকা বাড়ী নির্মাণ করার প্রস্তাব আছে।

৩) প্রশ্ন উঠে না।

বর্তমান আর্থিক বৎসরে নিম্নলিখিত হাই স্কুলগুলির পাকাবাড়ী নির্মাণ করিবার জন্য প্রশাসনিক অনুমোদন দেওয়া হইয়াছে—

---

১। শ্রীভূমী বিদ্যাভবন হাইস্কুল, ধর্মনগর।
২। তিলথৈ রূপচরন হাইস্কুল, ধর্মনগর।
৩। জীবন ত্রিপুরা হাইস্কুল, ধর্মনগর।
৪। রাজবাড়ী গার্লস হাইস্কুল, ধর্মনগর।
৫। ফটিকরায় গার্লস হাইস্কুল, কৈলাশহর।
৬। কোবরাখামার হাইস্কুল, সদর।
৭। রানীরগঞ্জ গার্লস হাইস্কুল, রাণীরবাজার।
৮। ধলেশ্বর হাইস্কুল, আগরতলা। (বর্দ্ধিত করনের কাজ)।
৯। বড়জলা হাইস্কুল, সদর।
১০। তুইসিন্দ্রাইবাড়ী হাইস্কুল, তেলিয়ামুড়া (বর্দ্ধিত করনের কাজ)।
১১। জোলাইবাড়ী এম, এস, গার্লস হাইস্কুল, বিলোনিয়া (বর্দ্ধিত করনের কাজ)।

**Admitted Starred Question No. 175.**
**Name of M. L. A. Fayzur Rahaman.**

**Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :**

১। ধর্মনগর মহকুমায় কাঞ্চনপুরে একটি কলেজ স্থাপন করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

---

| Minister-in charge. | Answer. |
|---|---|

১। জনসাধারণের দাবীর পরিপ্রেক্ষিতে বিষয়টি সরকারের পরীক্ষাধীন।

**Admitted Starred Question No. 177**
**Name of M. L. A. : Fayzur Rahaman.**

**Will the Minister-in charge of the Education Department be pleased to state :—**

১। বর্তমান সরকার ক্ষমতায় আসার পর ত্রিপুরায় কয়টি নতুন মাদ্রাসা খোলার জন্য অনুমোদন দিয়েছেন,

২। ধর্মনগর মহকুমার ফুলবাড়ী, ঝেরঝেরী, জুমটিলা দক্ষিণ জালাইবাড়ী প্রভৃতি জায়গায় বন্ধ হওয়ার কারণ এবং

৩। উক্ত মাদ্রাসাগুলির শিক্ষকদের বেতন ভাতা না দেওয়ার কারণ কি ?

## ANSWER

১। বর্তমান সরকার ক্ষমতায় আসার পর ত্রিপুরায় নুতন কোন মক্তব বা মাদ্রাসা খোলার অনুমোদন দেওয়া হয় নাই ;

২। ধর্মনগর মহকুমার ফুলবাড়ী সিনিয়র মাদ্রাসা গত ১১-৭-১৯৮৬ইং তারিখ হইতে ধর্মনগর মহকুমা শাসকের এক আদেশ বলে আভ্যন্তরীন গোলযোগের দরুণ বন্ধ আছে। ঝেরঝেরী ইসলামিয়া সিনিয়র মাদ্রাসা ও বন্ধ হইয়া আছে এবং উভয় ক্ষেত্রেই তদন্ত সাপেক্ষে বিস্তারিত তথ্য জানার পর উক্ত মাদ্রাসাদ্বয় খোলার বিষয়ে সিদ্ধান্ত নেওয়া হবে। দক্ষিণ জালাইবাড়ী মাদ্রাসা সরকার কর্তৃক অনুমোদিত নহে। উক্ত মাদ্রাসা অনুমোদনের আবেদন পরীক্ষার স্তরে রহিয়াছে।

৩। বন্ধ ও অনুমোদন বিহীন মাদ্রাসা শিক্ষকদের বেতনভাতা বাবদে সরকারী অনুদান দেওয়ার প্রশ্ন আসে না।

Admitted Starred Question No. 191

Name of M. L. A. Sri Gopal Chandra Das.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state.

১। রাজ্যে খেলাধূলা ও সাংস্কৃতিক মান উন্নয়ণের জন্য বর্তমান জোট সরকারের কোন পরিকল্পনা আছে কি ?

২। থাকলে তা কি কি ?

৩। আগরতলায় একটি আধুনিক ষ্টেডিয়াম নির্মাণের কাজটি বর্তমানে কি পর্য্যায়ে আছে ?

৪। প্রতিটি মহকুমা শহরে একটি করে ষ্টেডিয়াম নির্মাণের যে পরিকল্পনা পূর্বতন সরকারের ছিল তা অব্যাহত থাকবে কি ?

## ANSWER

১। রাজ্যে খেলাধূলার মান উন্নয়নের জন্য বর্তমান জোট সরকারের পরিকল্পনা আছে।

২। দীর্ঘদিনের অসমাপ্ত দুইটি জেলা ভিত্তিক ষ্টেডিয়াম এবং আগরতলা বাধারঘাটের আধুনিক ষ্টেডিয়ামের কাজ সমাপ্ত করা, আগরতলায় একটি আধুনিক সুইমিং পুল তৈরী করা, প্রত্যেক

জেলাতে ক্রীড়া প্রশিক্ষনের সুবন্দোবস্ত করা, পঞ্চায়েত ও নটিফায়েড এরিয়াগুলিতে স্পোর্টস সেন্টার স্থাপনের মাধ্যমে খেলাধূলাকে সর্বস্তরে পৌঁছিয়ে দেওয়ার পরিকল্পনাগুলিও সম্যক পরিকল্পনার অন্তর্গত।

রাজ্য সরকার ইতিমধ্যে ক্রীড়া ও যুব কর্মসূচীর দপ্তরকে স্বতন্ত্র ডিরেকটরেটের মর্যাদা দিতে চলেছে।

৩। আগরতলায় আধুনিক ষ্টেডিয়াম নির্মাণের কাজ বর্তমানে ত্রিপুরা সরকারের পূর্তদপ্তরের আয়ত্তাধীন আছে। বর্তমান সরকার একটি আধুনিক ষ্টেডিয়াম নির্মাণ করার লক্ষ্যে নুতন করে প্ল্যান ও এ্যাষ্টিমেট তৈরী করেছে এবং উচ্চ পর্য্যায়ের সিদ্ধান্ত ক্রমে ইতিমধ্যেই সক্রিয় উদ্যোগ গ্রহণ করেছে।

৪। এমন কোন পরিকল্পনা শিক্ষাবিভাগের যুব কর্মসূচী নাই।

**Admitted Starred Question No. 197.**
**Name of Member : Shri Dinesh Deb Barma.**

**Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be please to state :—**

প্রশ্ন

১। চলতি আর্থিক বছরে জুম চাষের মাধ্যমে মোট কত কুইন্টাল ধান উৎপন্ন হয়েছে (তার সরকারী হিসাব),

২। এই উৎপাদিত ধানের পরিমাণ গত আর্থিক বছরের তুলনায় কত কম বা বেশী, এবং

৩। যদি কম হয়ে থাকে তাহলে পরবর্তী মরসুমে জুম চাষের মাধ্যমে ধানের উৎপাদন বাড়ানোর জন্যে সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন ?

উত্তর

১। চলতি আর্থিক বছরে জুম ধানের ফসল এক লক্ষ চৌদ্দ হাজার তিনশত কুইন্টাল উৎপন্ন হবে বলে আশা করা হচ্ছে।

২। উৎপাদিত জুম ধানের সম্ভাব্য পরিমাণ গত বছরের তুলনায় ৯৩০০ কুইন্টল বেশী হবে বলে আশা করা যায়।

৩। প্রশ্নই উঠে না।

Admitted Starred Question No 205.

Name of M. L. A. : Sri Diba Chandra Hrangkhawl.

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :—

১। উদয়পুর সরকারী মহাবিদ্যালয়ে বাণিজ্য বিভাগে "সাম্মানিক বিষয়" খোলার জন্য সরকার বিবেচনা করছেন কিনা ?

২। করে থাকিলে তাহা কবে নাগাদ কার্য্যকারী করা হবে বলে আশা করা যায়,

৩। বিবেচনা না করে থাকিলে তার কারণ।

## ANSWER

১। হাঁ,

২। ত্রিপুরা বিশ্ববিদ্যালয়ের অনুমোদন সাপেক্ষে, ১৯৮৮-৮৯ শিক্ষা বর্ষের মধ্যে বিষয়টি চালু করার উদ্যোগ নেওয়া হয়েছে।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No. 206.

Name of Member : Sri Diba Chandra Hranngkhawl.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

প্রশ্ন

১। আগরতলা বাধারঘাট ষ্টেডিয়াম নির্মাণের জন্য এখন পর্যান্ত কত টাকা ব্যয়িত হয়েছে,

২। ষ্টেডিয়ামটির কাজ চলতি আর্থিক বছরের মধ্যে শেষ হবে কিনা,

৩। শেষ না হলে তা কবে নাগাদ শেষ করে ষ্টেডিয়ামটি চালু করা সম্ভব হবে, উক্ত ষ্টেডিয়ামের নির্মাণের কাজ সম্পূর্ণ করতে আরও কত টাকা ব্যয় করা হবে।

## ANSWER

১। ১৩,৭১০,২৪০ টাকা.

২। না।

৩। কাজ কখন শেষ হবে সঠিক বলা সম্ভবপর নহে। আনুমানিক আরও ৮ কোটি টাকা।

Admitted Starred Question No. 224

Name of M, L. A. Sri Gopal Chandra Das.

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :—

১। উদয়পুর মহকুমার আমতলী উচ্চ বুনিয়াদী স্কুলকে উচ্চ বিদ্যালয়ে উন্নীত করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ;

২। এ ব্যাপারে স্থানীয় জনসাধারণের পক্ষ থেকে কোন দাবী আছে কিনা এবং

৩। উদয়পুরের শিক্ষা পরিদর্শক কার্যালয় থেকে এই ব্যাপারে কোন সুপারিশ প্রেরণ করা হয়েছে কি ?

---

ANSWER

EDUCATION MINISTER : SRI ARUN KUMAR KAR

---

১। প্রস্তাবটি পরীক্ষাধীন আছে ।

২। হ্যাঁ ।

৩। বিদ্যালয় পরিদর্শক প্রেরিত অন্যান্য অনুরূপ প্রস্তাবগুলির সহিত প্রশ্নোক্ত প্রস্তাবটিও পরীক্ষা করিয়া দেখা হইতেছে ।

Admitted Starred Question No. 226.

Name of M. L. A. Sri Gopal Ch. Das.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। জোট সরকার ক্ষমতায় আসার পর জব ফার্মের ভিত্তিতে কতজন চাকুরী প্রার্থী সরকারী চাকুরীর জন্য আবেদন করেছেন (মহকুমা ভিত্তিক হিসাব) এবং

২। জবফার্মের ভিত্তিতে এ পর্যান্ত কতজনকে চাকুরী দেওয়া হয়েছে ।

## ANSWER

MINISTER-IN-CHARGE :— SRI A. K. KAR

১। বিদ্যালয় শিক্ষা অধিকারে ফরমের মাধ্যমে ৩৯,৮১৮ জন প্রার্থী সরকারী চাকুরীর জন্য আবেদন করেছেন। এর মহকুমা ভিত্তিক হিসাব নিম্নে দেয়া হল।

| মহকুমার নাম | প্রার্থী সংখ্যা | মহকুমার নাম | সংখ্যা |
|---|---|---|---|
| ১। সদর— | ১৬,৬৭৮ | ৭। উদয়পুর | ৩,০১২ |
| ২। খোয়াই— | ৪,১৭৫ | ৮। ধর্মনগর | ৩,৮০৭ |
| ৩। সোনামুড়া— | ১,৮৭৩ | ৯। কমলপুর | ১.৯২৯ |
| ৪। অমরপুর— | ৮৬৮ | ১০। কৈলাসহর | ১,৮৯১ |
| ৫। সাব্রুম— | ১৩০৩ | | |
| ৬। বিলোনীয়া— | ৩২৮২ | | |

এছাড়া বেকারী বিজ্ঞপ্তি ক্রমে স্নাতক ও স্নাতকোত্তর ১৩,৮৬৮ জন প্রার্থী সাদা কাগজে দরখাস্ত করিয়াছে।

২। ফরমের ভিত্তিতে কাউকে এখনও চাকুরী দেয়া হয় নাই।

( ANNEXURE "C")

**Admitted Starred Question No. 2**

Name of M. L. A. Shri Bidya Ch. Deb Barma.

Will thh Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :—

১। বর্তমানে ত্রিপুরার যে সমস্ত দ্বাদশ শ্রেণী স্কুল আছে এর মধ্যে কতটি স্কুলে মোট কতজন শিক্ষকের অভাব আছে। (দ্বাদশ শ্রেণী স্কুল ভিত্তিক হিসাব)

২। বেহালা বাড়ী দ্বাদশ স্কুলে কতজন শিক্ষক বর্তমানে আছে। এবং কোন্ কোন্ বিষয়ের শিক্ষক নাই ?

| Minister-in-charge | Answer. |
|---|---|

১। ৬৩টি দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ে বিষয় শিক্ষকের অভাব আছে। দ্বাদশ শ্রেণী স্কুলভিত্তিক হিসাবে চার শতাধিক বিষয় শিক্ষকের অভাব আছে।

২। মে, ১৯৮৮ইং তারিখের হিসাব অনুযায়ী মোট ২০ জন শিক্ষক আছেন। সব বিষয়ে বিষয় শিক্ষক বিদ্যালয়ে আছে। অতিরিক্ত বিষয় শিক্ষক নিয়োগের উদ্যোগ নেওয়া হয়েছে।

Admitted Un-starred Question No. 7

Name of Member : Shri Gouri Sankar Reang,

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :

প্রশ্ন

১। আজো এ পর্যন্ত মোট কতজন লস্কর সম্প্রদায়ের লোককে এস, টি, সার্টিফিকেট দেওয়া হয়েছে, ( বিভাগ ভিত্তিক হিসাব )

২। নূতন সরকার ক্ষমতায় আসার পর কতজন লস্কর অনুরূপ সুবিধা পেয়েছেন,

৩। লস্কর সম্প্রদায়ের লোকদিগকে এস, টি, হিসাবে সার্টিফিকেট প্রদানের নিয়ম বিধি কি ?

উত্তর

তথ্য সংগ্রহাধীন আছে।

Admitted Uu-starred Question No. 13

Name of the M. L. A. : Sri Gouri Sankar Reang.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state.

১। ইহা কি সত্য শিক্ষা বিভাগের বহু কর্মচারী অবসর গ্রহণ করার দীর্ঘ দিন পরেও প্রসাশনের ধীরে চলো নীতির ফলে তাদের প্রাপ্য পেনসন (Pension) পাচ্ছেন না।

২। সত্য হলে বর্তমানে অবসর ভাতা পাচ্ছেন না এমন কর্মচারীর সংখ্যা কত ; ( পদ অনুযায়ী পৃথক হিসাব )

৩। এবং উক্ত ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ করার কথা সরকারের বিবেচনাধীন আছে কিনা ?

ANSWER

Minister-iu-charge : Sri Arun Kumar Kar.

১। ইহা সত্য নহে।

২। প্রশ্ন উঠে না।

৩। অবসর গ্রহণ করার পরে শিক্ষাবিভাগের কর্মচারী বৃন্দ তাহাতে প্রাপ্য পেন্‌সন পাইতে বিলম্ব না ঘটে সেই জন্য সর্বপ্রকার ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

Admitted Unstarred Question No. 15
Name of Member :— Shri Makhan Lal Chakraborty.

## প্রশ্ন

১। বর্ত্তমান আর্থিক বৎসরে রাজ্যে এস, সি কর্পোরেশন কতটি এস, সি, দরিদ্র পরিবারকে ঋণের সহায়তা দেওয়ার পরিকল্পনা গ্রহণ করেছেন ( ব্লক ভিত্তিক হিসাব )

## উত্তর

১। বর্ত্তমান আর্থিক বৎসরে ত্রিপুরা তফ্‌সিলী জাতি সমবায় উন্নয়ন কর্পোরেশন মারমাজিন মানি লোন প্রকল্পের অধীনে রাজ্যের তফ্‌সিলী জাতিভুক্ত ৩৪০০ পরিবারকে আর্থিক সহায়তা দানের পরিকল্পনা নিয়েছে। তার ব্লক ওয়ারী হিসাব নিম্নরূপ :—

| ক্রমিক নং | ব্লক/সাব ব্লক/মিউনিসিপ্যালিটি/ নোটিফায়েড এলাকার নাম | লক্ষ্যমাত্রা ১৯৮৮-৮৯ |
|---|---|---|
| ১। | আগরতলা মিউনিসিপ্যালিটি— | ১১৮ টি পরিবার |
| ২। | বিলালগড় ব্লক— | ৪২৩ ,, ,, |
| ৩। | জম্পুইজলা টাকারজলা সাব ব্লক— | ৩২ ,, ,, |
| ৪। | মোহনপুর ব্লক— | ২৮৮ ,, ,, |
| ৫। | জিরানিয়া ব্লক— | ১৫৭ ,, ,, |
| ৬। (ক) | সোনামুড়া নোটিফায়েড এরিয়া— | ১৫ ,, ,, |
| (খ) | মেলাঘর ব্লক— | ২৯৯ ,, ,, |
| ৭। | তেলিয়ামুড়া ব্লক— | ২৭৩ ,, ,, |
| ৮। (ক) | খোয়াই নোটিফায়েড এলাকা— | ১৪ ,, ,, |
| (খ) | খোয়াই ব্লক— | ১১৫ ,, ,, |
| | মোট পশ্চিম ত্রিপুরা জেলায়— | ১৭৩৪ ,, ,, |

| ক্রমিক নং | ব্লক/সাব ব্লক/মিউনিসিপ্যালিটি/ নোটিফায়েড এলাকার নাম | লক্ষ্যমাত্রা ১৯৮৮-৮৯ |
|---|---|---|
| ৯। (ক) | উদয়পুর নোটিফায়েড এরিয়া— | ৩১ " " |
| (খ) | মাতাবাড়ী ব্লক— | ১৮৫ " " |
| ১০। | নগাফা ব্লক — | ১১১ " " |
| ১১। (ক) | বিলোনীয়া নোটিফায়েড এরিয়া— | ১০ " " |
| (খ) | রাজনগর ব্লক— | ১৫১ " " |
| ১২। (ক) | সাব্রুম নোটিফায়েড এরিয়া— | ১১ " " |
| (খ) | সাতচাঁন্দ ব্লক— | ১১৬ " " |
| ১৩। (ক) | অমরপুর নোটিফায়েড এরিয়া— | ২১ " " |
| (খ) | অমরপুর ব্লক— | ১১৮ " " |
| ১৪। | ডম্বুরনগর ব্লক— | ৫০ " " |
| | মোট দক্ষিণ ত্রিপুরা জেলায়— | ৯০৫ " " |
| ১৫। (ক) | কমলপুর নোটিফায়েড এরিয়া— | ০ টি পরিবার |
| (খ) | কমলপুর ব্লক— | ১৬৯ " " |
| ১৬। | ছামনু— | ৬০ " " |
| ১৭। (ক) | কৈলাশহর নোটিফায়েড এরিয়া— | ১০ " " |
| (খ) | কুমারঘাট ব্লক— | ১৩৯ " " |
| ১৮। | কাঞ্চনপুর ব্লক— | ৯৭ " " |
| ১৯। (ক) | ধর্ম্মনগর নোটিফায়েড এরিয়া— | ১৭ " " |
| (খ) | পানিসাগর ব্লক— | ১৫২ " " |
| | মোট উত্তর ত্রিপুরা জেলায়— | ৭৬১ " " |
| | সর্ব্বমোট রাজ্যের— | ৩৪০০ " " |

প্রশ্ন

২। ইহা কি সত্য যে, তেলিয়ামুড়া ব্লকের অন্তর্গত ঘিলাতলী, উত্তর ঘিলাতলী, রামদয়াল, পশ্চিম কুঞ্জবন, পশ্চিম কল্যাণপুর গাঁও সভাগুলির ১৯৮৭-৮৮ইং সনের মঞ্জুরীকৃত এস, সি, কর্পোরেশনের ঋণ ব্যাংকগুলিতে আটক পড়ে আছে,

৩। সত্য হইলে এই মঞ্জুরীকৃত ঋণ পাওয়ার জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করবেন কিনা ?

উত্তর

২। ১৯৮৭-৮৮ আর্থিক সনে মনোনীত ঘিলাতলী গাঁও সভার ২০ (কুড়ি) জন তফসিলী জাতিভুক্ত ব্যক্তির আবেদন পত্র, উত্তর ঘিলাতলী গাঁওসভার তফসিলী জাতিভুক্ত ১৭জন ব্যক্তির আবেদন পত্র ব্যাঙ্ক ঋণ বা কর্পোরেশনের ঋণ ও ভর্তুকী মঞ্জুরীর অপেক্ষায় ছিল।

৩। বোর্ড অফ ডাইরেক্টরস-এর সিদ্ধান্ত মত ঐ সব আবেদন পত্র ব্লক এডভাইসারি কমিটি কর্তৃক পর্যালোচনা করতে হবে এবং ব্লক এডভাইসারি কমিটির রিপোর্ট পাবার পর উপযুক্ত পরিবারগুলোকে ঋণ মঞ্জুরীর জন্য বিবেচনা করা হবে।

Admitted Un-starred Question No. 21.

Name of M. L. A. : Sri Nakul Das.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। ১৯৮৮ সালের ১০ই ফেব্রুয়ারী থেকে ১৫ই সেপ্টেম্বর পর্যান্ত ত্রিপুরা রাজ্যের শিক্ষা দপ্তরে কতজন শিক্ষক করণিক, চতুর্থ শ্রেণীর কর্মচারীকে বদলি করা হয়েছে ( তার ইন্সপেক্টরেট দপ্তর ভিত্তিক হিসাব)

২। উপরোক্ত সময়ে যে সমস্ত কর্মচারীকে বদলি করা হয়েছে তাদের মধ্যে একাধিকবার বদলি করা হয়েছে এসব কর্মচারীর সংখ্যা কত এবং এর জন্য T.A ও D.A বাবদ সরকারের আর্থিক ব্যয়ের পরিমাণ কত ?

ANSWER

Minister-in-charce Sri A. K. Kar.

১। তথ্য সংগৃহীত হচ্ছে।

২। ঐ

Admitted Un-starred Question No. 26.

Name of member : Shri Dinesh Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Tribal Welfare Department be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য যে ত্রিপুরা উপজাতি এলাকা স্ব-শাসিত জেলা পরিষদ তাদের বিভিন্ন উন্নয়ন কর্মসূচী বাস্তাবায়নের জন্য রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর প্রধান ও বি, ডি, ও, এর নিকট প্রকল্পসহ অর্থ মঞ্জুরী দিয়ে রেখেছেন।

২। যদি সত্য হয় তবে ঐ দপ্তর প্রধান গণ ও বি, ডি, ও, গণ ঐ সব প্রকল্প রূপায়নে মঞ্জুরীকৃত অর্থব্যয়ে কি কি উদ্যোগ গ্রহণ করেছেন ?

উত্তর

১। হ্যাঁ।

২। দপ্তরপ্রধান ও বি, ডি, ও, গণকে প্রকল্প রূপায়ণে ও মঞ্জুরীকৃত অর্থ ব্যয়ের জন্য ব্লক উপ-দেষ্টা কমিটির সহিত আলোচনা ক্রমে সিদ্ধান্ত করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে।

Admitted Un-starred Question No. 32

Name of Member :— Shri Samar Chaudhury.

Will the Hon'ble Minister-in-charge of the Labour Deparment be pleased to state :—

প্রশ্ন

১। রাজ্যের কোন রাবার বাগানের কত সংখ্যক শ্রমিক প্রভিডেন্ট ফাণ্ড সদস্য হয়েছে ?

২। রাজ্যের কোন রাবার বাগানে কত সংখ্যক শ্রমিক ১৯৮৮ বৎসরে প্রভিডেন্ট ফাণ্ড এর টাকা তুলে নেবার জন্য আবেদন করেছে ?

৩। তাদের মধ্যে কতজনকে তাদের আবেদন অনুযায়ী টাকা দেওয়া হয়েছে ?

উত্তর

১। রাজ্যের রাবার বাগানগুলি এখনও প্রভিডেন্ট ফাণ্ডের আওতায় আসে নাই, তবে তাহা আগরতলাস্থিত রিজিওনাল প্রভিডেন্ট ফাণ্ড কমিশনারের পরীক্ষাধীন রয়েছে।

২। প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Un-starred Question No. 33

Name of member :-- Sri Samar Choudhury.

Will the Hon'ble Minister-in-charge of the Labour Department be pleased to state :

প্রশ্ন

১। ত্রিপুরার কোন চা বাগানে কত সংখ্যক শ্রমিক প্রোভিডেন্ট ফাণ্ড সদস্য রয়েছেন।

উত্তর

১। কেন্দ্রীয় সরকারের আগরতলার রিজিওন্যাল প্রোভিডেন্ট ফাণ্ড কমিশনারের নিকট হইতে প্রাপ্ত তথ্যের ভিত্তিতে জানা যায় যে, বাগান ভিত্তিক প্রোভিডেন্ট ফাণ্ড সদস্য সংখ্যা নিম্নরূপ :—

| চা বাগান গুলির নাম | সদস্য সংখ্যা |
|---|---|
| ১। লীলাগড় চা বাগান | ১০৩ |
| ২। ধয়া " " | ৬৯ |
| ৩। মহাবীর " " | ৫৮২ |
| ৪। মেঘলীবন্ধ " " | ৩৬৮ |
| ৫। রাং রুং " " | ১৯১ |
| ৬। মহেশপুর " " | ৩৮৬ |
| ৭। দুর্গাবাড়ী " " | ১৩২ |
| ৮। মালাবতী " " | ১১১ |
| ৯। দারাংটিলা চা বাগান | (৯০) |
| ১০। কালীশাসন " " | ৩৫৫ |
| ১১। দেবস্থল " " | ৪৫ |
| ১২। রামদুর্লভপুর " " | ৫০০ |
| ১৩। গারদটিলা " " | ৭২ |
| ১৪। লক্ষীলোংগা " " | ১৫৯ |
| ১৫। জগন্নাথপুর " " | ১০০ |
| ১৬। হরিদাসপুর " " | ৫০ |
| ১৭। গোলকপুর " " | ৫২৫ |

| চা বাগানগুলির নাম | | | সদস্য সংখ্যা |
|---|---|---|---|
| ১৮। সরলা | ,, | ,, | ১৭৮ |
| ১৯। প্রতাপগড় | ,, | ,, | ১৫০ |
| ২০। আদরিনী | ,, | ,, | ৫২ |
| ২১। ফটিকছড়া | ,, | ,, | ২৯২ |
| ২২। গোপালনগর | ,, | ,, | ২০১ |
| ২৩। রানী বাড়ী | ,, | ,, | ৩৪৭ |
| ২৪। মধুসূদন | ,, | ,, | ২০৫ |
| ২৫। কালাছড়া | ,, | ,, | ৮৩ |
| ২৬। খোয়াই | ,, | ,, | ২৪ |
| ২৭। হরেন্দ্রনগর | ,, | ,, | ৩৯৮ |
| ২৮। তালাইছড়া | ,, | ,, | ১৭১ |
| ২৯। বিনোদিনী | ,, | ,, | ৭৮ |
| ৩০। ধর্মনগর | ,, | ,, | ২০৪ |
| ৩১। সোনামুখী | ,, | ,, | ২০৩(২০৩) |
| ৩২। নটিংছড়া | ,, | ,, | ১০৩ |
| ৩৩। কল্যাণপুর | ,, | ,, | ১০৩ |
| ৩৪। কৃষ্ণপুর | ,, | ,, | ১৩০ |
| ৩৫। হীরাছড়া | ,, | ,, | ১৫৬ |
| ৩৬। কমলকলিয়া | ,, | ,, | ১০ |
| ৩৭। নরেন্দ্রপুর | ,, | ,, | ৫৬১ |
| ৩৮। হরিশনগর | ,, | ,, | ২৩৬ |
| ৩৯। আচাই | ,, | ,, | ৫৩ |
| ৪০। পিয়ারাছড়া | ,, | ,, | ৩৩৭ |
| ৪১। মূর্ত্তিছড়া | ,, | ,, | ৪৭৫ |
| ৪২। মেঘলীপাড়া | ,, | ,, | ৩৪৯ |
| ৪৩। মোহনপুর | ,, | ,, | ১৮৩ |
| ৪৪। ভোফামিয়াসোংগা | ,, | ,, | ৮০ |
| ৪৫। সীমনাছড়া | ,, | ,, | ১৬৬ |

| চা বাগানগুলির নাম | | | সদস্য সংখ্যা |
|---|---|---|---|
| ৪৬। হাফলংছড়া | ,, | ,, | ৫১০ |
| ৪৭। মনুভ্যালী | ,, | ,, | ৪৫০ |
| ৪৮। শোভা | ,, | ,, | ১৫০ |
| ৪৯। ব্রহ্মকুণ্ড | ,, | ,, | ৭৪ |
| ৫০। সরোজিনী | ,, | ,, | ৩৫ |
| ৫১। মাছমারা | ,, | ,, | ১৭৫ |

## প্রশ্ন

২। উক্ত চা বাগানগুলির কোন কোনটিতে কত সংখ্যক শ্রমিক ১৯৮৮তে প্রোভিডেন্ট ফাণ্ড-এর সম্যক টাকা তোলার জন্য আবেদন করেছেন।

৩। ১৯৮৮র পূর্বে এটপ্‌প প্রোভিডেন্ট ফাণ্ড কেইস কোন বাগানে কত সংখ্যক এখনো সেটেল্ড হয় নাই এবং শ্রমিকের পে-মেন্ট পায় নাই।

## উত্তর

২। স্থানীয় রিজিওন্যাল প্রোভিডেন্ট ফাণ্ড কমিশনারের অফিসে বাগান ভিত্তিক সম্যক টাকা তোলার আবেদন পত্রের হিসাব নাই তবুও প্রাপ্ত তথ্যের ভিত্তিতে ইহা জানা যায় যে ১৯৮৮ইং সনের ১লা জানুয়ারী হইতে ৩০শে নভেম্বর পর্য্যন্ত সর্বমোট ৫১৮ জন সম্যক টাকা তোলার জন্য আবেদন করেছেন।

৩। বাগান ভিত্তিক তথ্য পাওনা যায়নি। ৩১শে ডিসেম্বর ১৯৮৭ইং পর্য্যন্ত ৩৫টি দাবী বকেয়া ছিল। ১৯৮৮ইং সনের নভেম্বরের মধ্যে ঐ বকেয়া দাবী নিষ্পত্তি করা হইয়াছে।

Admitted Starred Question No. 37.

Name of M. L. A. :-- Shri Gopal Ch. Das.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—

১। রাজ্যে ১ জন শিক্ষক বিশিষ্ট কয়টি স্কুল আছে (মহকুমা ভিত্তিক হিসাব) ;

২। ২ জন শিক্ষক বিশিষ্ট কয়টি স্কুল আছে (মহকুমা ভিত্তিক হিসাব) ;

৩। ১ জন শিক্ষক নেই একরূপ কয়টি স্কুল আছে ;

৪। ছাত্র সংখ্যার অনুপাতে প্রয়োজনীয় শিক্ষক নেই এরূপ কয়টি স্কুল আছে ? ( প্রাথমিক, মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক স্তরের আলাদা আলাদা হিসাব )

## ANSWER

১।
২।
৩।
৪। } তথ্য সংগৃহীত হচ্ছে।

# PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY, ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.

**The Assembly met in the Assembly House, Tripura, on the 2nd January 1989, Monday at 11-00 A.M.**

## PRESENT

**Shri JyotirmoyNath, Speaker in the Chair, the Chief Minister, the Deputy Speaker, 7 (seven) Ministers, 9 (Nine) State Ministers. and 27 Members.**

## QUESTIONS & ANSWERS

*Mr. Speaker* : – আজকের কার্যাসূচীতে সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্যায়ক্রমে সদস্যগণের নাম বললে তিনি তাঁর নামের পার্শ্বে উল্লেখিত যে কোন নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন। মাননীয় সদস্য শ্রীবুদ্ধ দেববর্মা।

**শ্রীবুদ্ধ দেববর্মা** (গোলাঘাটি) : এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫

**মিঃ স্পীকার** :—এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :—এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫

### প্রশ্ন

১। গোলাঘাটি ও টাকারজলার মধ্য দিয়া দয়ারামপাড়া টি, ই, পি, সি, সেন্টার পর্যন্ত রাস্তা নির্মাণ করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা,

২। যদি পরিকল্পনা থাকে তবে কবে নাগাদ কাজটি আরম্ভ করা হবে বলে আশা করা যায় এবং

৩। পরিকল্পনা না থাকিলে তার কারন ?

### উত্তর

১। আপাততঃ এরূপ কোন পরিকল্পনা নেই।

২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

৩। উক্ত কাজটি পূর্ত দপ্তরের ১৯৮৮-৮৯ ইং সনের সিডিউল অব ওয়ার্কসে অন্তর্ভুক্ত করা হয় নাই।

**শ্রীবুদ্ধ দেববর্মা** :— সাপ্লিমেন্টারি স্যার, এটা টি, ই, পি সি হবে না এটা হবে টি. ই. ডি, পি, সি। স্যার, এই রাস্তার মধ্যে মাত্র একটা কালবার্ট আছে। বর্ষাকালে এই রাস্তা দিয়ে যাওয়া যায়না। বিশেষ করে উপজাতি মহিলারা খুব বাধা বিঘ্নের মধ্য দিয়ে তখন চলেন। কাজেই এই রাস্তাটাকে গুরুত্ব দেওয়ার জন্য আমি মাননীয় পূর্ত মন্ত্রীর কাছে আবেদন করছি যাতে বর্ষার সময়ে উপজাতি মহিলারা

যাতায়াত করতে পারে।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এটাকে আগামী সিডুলে অন্তর্ভুক্ত করাব চেষ্টা করা হবে।

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্য শ্রীবিদ্যাচন্দ্র দেববর্মা, শ্রীসুশীলকুমার চাকমা।

**শ্রীসুশীলকুমার চাকমা** (পেঁচারথল) :— এডমিটেড কোয়েশ্চান নাম্বার ২১

**মিঃ স্পীকার :**— এডমিটেড কোয়েশ্চান নাম্বার ২১

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— এডমিটেড কোয়েশ্চান নাম্বার ২১

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে মাছমারা পি. ডব্লিও. ডি. ডাক-বাংলোর অন্তর্ভুক্ত সরকারী জায়গা কিছু ব্যক্তি কর্তৃক দখল করিয়া নেওয়া হয়েছে

২। সত্য হইলে উক্ত জায়গা পুনরুদ্ধার ও রক্ষণা বেক্ষণের জন্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা; এবং

৩। গ্রহন করে থাকলে কবে নাগাদ ঐ সকল ব্যবস্থা কার্যাকর করা হবে বলে আশা করা যায়?

**উত্তর**

১। হ্যাঁ।

২। হ্যাঁ।

৩। বেদখলকৃত জমি উদ্ধারের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহন করা হয়েছে।

**শ্রীসুশীলকুমার চাকমা :**— সাপ্লিমেন্টারি স্যার, মাছমারা ডাক বাংলোর কোন সীমা নির্ধারণ করা নাই যার ফলে পাবলিক খাস জায়গাগুলি দখল করে নিচ্ছে। কাজেই সরকারী তরফ থেকে বা ডিপার্টমেন্টের তরফ থেকে কোন উদ্যোগ নেওয়া হয়েছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) : স্যার, এই ব্যাপারে দুই একটা চিঠি পাঠানো হয়েছে বিহিত ব্যবস্থা নেবার জন্যে এবং এস. ডি. ও. সাহেব ব্যবস্থা নেবেন।

**মিঃ স্পীকার :**—মাননীয় সদস্য শ্রীগৌরীশংকর রিয়াং।

**শ্রীগৌরীশংকর রিয়াং** (শান্তির বাজার) :— মাননীয় স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ২৮

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ২৮

**প্রশ্ন**—(১)—ইলেকট্রিক্যাল ডিভিসন নং ৬—এর হেড কোয়ার্টার উদয়পুর থেকে শান্তির বাজারে স্থানান্তরিত করার জন্য বিগত ৭/৫ বছর আগে গেজেট নোটিফিকেশান হওয়া সত্বেও তা অদ্যাবধি স্থানান্তরিত না হওয়ার কারন কি?

**উত্তর ঃ**—ইলেকট্রিক্যাল ডিভিসন—৬ অফিসটি স্থানান্তরিত করার জন্যে প্রয়োজনীয় আনুসঙ্গিক কাজ সম্পন্ন না হওয়াতে সেটা উদয়পুর থেকে শান্তিরবাজারে স্থানান্তরিত করা যায় নাই।

**প্রশ্ন** নং – (২) – বর্তমান সরকার এ ব্যাপারে কোনরূপ উদ্যোগ নিয়েছেন কি না ?

**উত্তর :** হ্যাঁ প্রচেষ্টা চলছে।

**প্রশ্ন** নং – (৩) – যদি এখনও পর্যান্ত কোন উদ্যোগ না নিয়ে থাকেন তবে তার কারন ?

**উত্তর :**—উপরের জবাবের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

**শ্রীগৌরীশংকর রিয়াং :**—সাপ্লিমেন্টারি স্যার, এই যে, ডিভিসন—৬ যেটা মাননীয় মন্ত্রী মহোদয় এইখানে বললেন যে, প্রয়োজনীয় ঘর বা অন্যান্য আনুষঙ্গিক কাজ সম্পন্ন না হওয়াতে এই অফিস স্থানান্তরিত করা যাইতেছে না। কিন্তু আমার মনে হয় এইখানে যে সমস্যার কথা মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন সেটা সমাধান করাতে বেশী সময় লাগেনা। পাঁচ ছয় মাসের মধ্যে ঘর তোলা যায় কিন্তু আমরা দেখছি বিগত ৫ ৬ বছর যাবৎ এইটা পড়ে রয়েছে কোন ব্যবস্থা নেওয়া হয়নি। আমরা এলাকাবাসীর পক্ষ থেকে বার বার আবেদন করা সত্বেও সেটা করা হচ্ছে না। কাজেই এই ব্যাপারে অতি সত্বর প্রয়োজনীয় ব্যবস্থা নেবার উদ্যোগ নেওয়া হবে কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীবীরেন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) ঃ– মিঃ স্পীকার স্যার, অফিস স্থানান্তরিত করার আগে আনুষঙ্গিক কাজ কিছু করতে হয়। যেমন অফিস ঘর, কর্মচারীদের বাসস্থান ইত্যাদি। এইসব করার জন্য যে খাস জমির দরকার আমরা সে জমি এখনো পাই নাই। আমরা মহকুমা শাসকের কাছে অনুরোধ করেছি এবং পাওয়ার ডিপার্টমেন্টকেও বলেছি যে, এই ব্যাপারে যেন অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়।

এর পরও আমি মাননীয় সদস্যকে অনুরোধ করছি যে, সেখানে ডিভিসন অফিস খোলার জন্যে ভাড়াবাড়ির যদি কোন সংকুলান করে দিতে পারেন তাহলে আমরা নিশ্চই দেখব যাতে সেখানে অতি সত্বর এই ডিভিসন অফিসটি স্থানান্তরিত করা যায়।

**শ্রীদিবাচন্দ্র রাংখল** (কুলাই) :–সাপ্লিমেন্টারী স্যার, উত্তর ত্রিপুরায় ঠিক তেমনি ধুমাছড়া, ছাওমনু প্রভৃতি এলাকা বিরাট এলাকা, যেখানে আগরতলা থেকেও কাভার করা যায়না, আবার কুমারঘাট পাওয়ার ডিভিসন খোলার দাবী এলাকাবাসীর দীর্ঘদিনের। এবং আমি জানি যে, এই ব্যাপারে দপ্তর থেকে কিছু কিছু পদক্ষেপ নেওয়া হয়েছে, কিন্তু সম্পূর্ণভাবে সেটা কার্যাকরী এখনো করা হয়নি। এইখানে সাব-ডিভিসন করতে হলে যে জায়গার প্রয়োজন হবে তার জন্য কোন অভাব হবেনা, বলে এলাকাবাসীর পক্ষ থেকে জানানো হয়েছে। কাজেই এই সাব-ডিভিসন যাতে অতি সত্বর খোলা হয় তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে কি না তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীবীরেন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :– মিঃ স্পীকার স্যার, আমরা পাওয়ার ডিভিসনকে দুটি সেপারেট

ভাগে ভাগ করছি। একটি হচ্ছে সিভিল ডিপার্টমেন্ট এবং আরেকটি হচ্ছে ইলেকট্রিক্যাল ডিপার্টমেন্ট। এবং এই ব্যাপারে আমরা এন. এস, থেকেও এপ্রোভাল্ পেয়েছি। এবং পরবর্তী আর্থিক বছরে সেটা খতিয়ে দেখা হবে। যদি প্রয়োজন হয় তবে সেটা নিশ্চয় করা হবে।

**শ্রীরসিকলাল রায়** (সোনামুড়া) :—সোনামুড়াতে যে ইলেকট্রিক সাবডিভিশান আছে সেখানে মেনটেনেনস্ এর জন্য কনস্ট্রাকশান অফিস অনেক দূরে অবস্থিত। সেজন্য ঐ মেনটেনেনস্ সাবডিভিশানকে কনস্ট্রাকশনের দায়িত্বটা দেওয়া হবে কিনা কাজের অগ্রগতির জন্য ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :— এটা খতিয়ে দেখা হবে।

**মিঃ স্পীকার :**—শ্রীঅমল মল্লিক।

**শ্রীঅমল মল্লিক** (বিলোনীয়া) : — এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫০

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) : --মাননীয় অধ্যক্ষ মহোদয় এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫০

| প্রশ্ন :— | উত্তর : – |
|---|---|
| ১। বিলোনীয়া মহকুমার কৃষি ভূমিকে আরও বেশী পরিমানে সেচের অধীনে আনার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ? | ১। হ্যাঁ আছে। |
| ২। সেচের জমির পরিমান বাড়ানোর লক্ষ্যে বিলোনীয়া মহকুমার মুহুরীনদীর উপর পাকা বাঁধ নির্মানের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ? এবং | ২। আপাততঃ নেই। |
| ৩। থাকিলে কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ শুরু করা হবে বলে আশা করা যায় ? | ৩। ২নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না। |

**শ্রীঅমল মল্লিক :**—মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, কি কি পদ্ধতি নিয়ে বিলোনীয়া মহকুমার কৃষি জমিকে সেচের আওতায় আনা হবে এবং বিগত দিনে লিফট ইরিগেশান স্কীমগুলি ঠিক ঠিক মত তার কমাণ্ড এরিয়া যতটুকু সেই মত কাজ করছে কিনা ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) : - বিলোনিয়া মহকুমায় বর্তমানে ২৩টি লিফট সেচ প্রকল্প, ৭টি গভীর নলকূপ সেচ প্রকল্প ও ৬টি ডাইভারসন সেচ প্রকল্প আছে।

বিভিন্ন সেচ প্রকল্পের মাধ্যমে বিলোনীয়া মহকুমার আরও বেশী চাষের জমি সেচের আওতায় আনার পরিকল্পনা আছে। মুহুরী নদীর উপর পাকা বাঁধ দেওয়ার প্রস্তাবটি পরীক্ষা নিরীক্ষা আগেই করা হয়েছিল। কিন্তু বেনিফিট কস্ট বেশিও অনুযায়ী প্রকল্পটি গ্রহণযোগ্য বিবেচিত হয় নাই।

বিলোনীয়া মহকুমার বিভিন্ন নদী চড়া থেকে পর্যায়ক্রমে সেচ প্রকল্প গ্রহণ করা হচ্ছে। ১৯৮৮-৮৯ ইং বছরের বাজেট অনুযায়ী নিম্নলিখিত সেচ প্রকল্পগুলির রূপায়নের কাজ হাতে নেওয়া হয়েছে।

ক) বগাফা ব্লকের অন্তর্গত লিফট ইরিগেশান স্কীম :—

(১) চরকবাই এল আই স্কীম, (২) মুহুরীপুর ২ নং এল, আই, স্কীম,
(৩) পূর্ববগাফা এল, আই, স্কীম, (৪) শান্তিরবাজার এল, আই, স্কীম,
(৫) মুহুরী নদীর উপর মুহুরীপুর এল, আই, স্কীম, (৬) উত্তর জোলাইবাড়ী গাঁওসভার অপুর থাগার এল, আই, স্কীম, (৭) লাউগাং নদীর উপর পূর্ব শান্তিরবাজার এল, আই, স্কীম, (৮) লাউগাং নদী থেকে উত্তর লাউগাং এল, আই, স্কীম, (৯) শান্তিরবাজার (লুডা কলোনী) এল, আই, স্কীম, (১০) পূর্ব বগাফা এল, আই, স্কীম, (১১) শান্তিরবাজার এল, আই, স্কীম, (১২) দেবীপুর এল, আই, স্কীম, (১৩) পূর্ব পিলাক এল, আই, স্কীম, (১৪) রতনপুর এল, আই, স্কীম, (১৫) কোয়াফা এল, আই, স্কীম, (১৬) পূর্ব পিলাক ছিছা ছড়া এল, আই, স্কীম।

খ) বগাফা ব্লকের অন্তর্গত গভীর নলকূপ স্কীম :—

(১) নারাইফাং গভীর নলকূপ সেচ প্রকল্প (২) পশ্চিম চড়কবাই,
(৩) লাউগাং গভীর নলকূপ সেচ প্রকল্প ৪) পশ্চিম পতিছড়ি
(৫) পশ্চিম পিত্রাবাড়ী।

গ) রাজনগর ব্লকের অন্তর্গত লিফট ইরিগেশন স্কীম :—

(১) দক্ষিণ কাশারী এল, আই, স্কীম, (২) মাইছড়া এল, আই, স্কীম, (৩) শ্রীনগর এল, আই, স্কীম, (৪) আমজাদনগর এল, আই, স্কীম, (৫) পিপারিয়া খোলা গাঁওসভার পূর্ব বিষ্ণুপুর, (৬) বড় পাথারী গাঁওসভার লক্ষীপুর এল, আই, স্কীম, কলাবাড়ীয়া এল, আই, স্কীম, (৯) শ্রীরামপুর এল, আই, স্কীম, (১০) উত্তর সোনাইছড়ি এল, আই স্কীম।

ঘ) রাজনগর ব্লকের অন্তর্গত গভীর নলকূপ সেচ প্রকল্প :—

(১) কাসারীবাজার, এস, গভীর নলকূপ সেচ প্রকল্প (২) ভাগাপুর গভীর নলকূপ সেচ প্রকল্প। (৩) বাঁশচাতুয়া গভীর নলকূপ সেচ প্রকল্প। (৪) রাজনগর (তুর্গাপুর) গভীর নলকূপ সেচ প্রকল্প।

এ ছাড়া এই মহকুমার আরও কিছু সেচ প্রকল্পের জন্য প্রস্তাব পাওয়া গেছে। প্রাথমিক পরীক্ষা—নিরীক্ষার পর প্রকল্পগুলির বাস্তবায়ন সম্ভবপর বলে বিবেচিত হয়েছে এবং সেই মত প্রকল্পগুলোর বিস্তারিত জরীপ ও অন্যান্য আনুষঙ্গিক কাজ হাতে নেওয়া হচ্ছে। প্রকল্পগুলো হলো—

১। বগাফা ব্লকের অন্তর্গত লক্ষীছড়ার নিকটে মলাইরাই বাড়ীর ঘাটে গভীর নলকূপ সেচ প্রকল্প।

২। রাজনগর ব্লকের অন্তর্গত দক্ষিণ ভারতচন্দ্র নগরের বিলোনীয়া ছড়া হইতে মিজারথীলে লিফট সেচ প্রকল্প।

৩। বগাফা ব্লকের অন্তর্গত বেতাগা বাজারের নিকট গভীর নলকূপ সেচ প্রকল্প।

৪। রাজনগর ব্লকের অন্তর্গত রামনগরের মনুগাং হইতে লিফট সেচ প্রকল্প।

৫। রাজনগর ব্লকের অন্তর্গত ঈশানচন্দ্রনগর গাঁও সভায় কদমতলীতে গভীর নলকূপ সেচ প্রকল্প।

৬। রাজনগর ব্লকের অন্তর্গত কলাবাড়িয়া গাঁও সভায় পশ্চিম কলাবাড়িতে মুহুরী নদী হইতে লিফট সেচ প্রকল্প।

**শ্রীগৌরীশঙ্কর রিয়াং**- মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি যে এই যে হিসাব দেওয়া হল, এটা কি বিগত বামফ্রন্ট সরকারের না বর্তমান সরকারের। দ্বিতীয় প্রশ্ন হল, এই যে এম, আই, এফ, সি, ডিপ টিউব-ওয়েল করেছে তার মধ্যে কত পার্সেন্ট চালু অবস্থায় আছে, আর কত পার্সেন্ট অকেজো অবস্থায় পড়ে আছে এবং যেগুলি চালু আছে, তার মাধ্যমে মোট কত হেকটর জমিতে এই বছর জলসেচ করা সম্ভব হয়েছে ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী): মাননীয় স্পীকার, স্যার, এটা বর্তমান সরকারের আমলে দপ্তরের মধ্যে যে তথ্য রয়ে গেছে, তার ভিত্তিতে জবাব দেওয়া হয়েছে।

**শ্রীঅমল মল্লিক**:- মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি যে বিগত দিনে তৎকালীন সরকার এই এম আই, স্কীমে কৃষি ভূমিকে জলসেচের আওতায় আনার জন্য ভোট ব্যাঙ্কের দিকে লক্ষ্য রেখে যত্র তত্র ডিপ টিউব ওয়েল বসিয়েছে এবং সেই সব ডিপ-টিউব-ওয়েল বসানো থাকা সত্ত্বেও সেগুলির মাধ্যমে কৃষকদের প্রয়োজনে তাদের জমিতে জলসেচ করা হচ্ছে না। কাজেই বিভিন্ন অঞ্চলের প্রয়োজনে সেগুলিকে পুনরায় সার্ভে করে কৃষকদের প্রকৃত কল্যাণে যাতে আসে, তার ব্যবস্থা সরকার করবেন কিনা জানাবেন কি ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী):—মাননীয় স্পীকার, স্যার, সেই রকম যদি কিছু হয়ে থাকে তাহলে সেগুলি পরীক্ষা নিরীক্ষার পর প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

**মিঃ স্পীকার**:- শ্রীনকুল দাস।

**শ্রীনকুল দাস** (রাজনগর):—স্যার, এ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৪০

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী): —স্যার, এ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৪০

প্রশ্ন

১). রাজ্যের ধর্মনগর, উদয়পুর, বিলোনিয়া ও অমরপুর শহরে পানীয় জল সরবরাহ প্রকল্পের কাজ কোন কোন ঠিকাদারকে দেওয়া হয়েছে ?

২) উক্ত কাজের জন্য মোট কত টাকা বরাদ্দ করা হয়েছে ?

৩) ঐ কাজ বর্তমানে কতটুকু অগ্রসর হয়েছে ; এবং

৪) কবে পর্যন্ত তা সম্পূর্ণ হবে বলে আশা করা যায় ?

## উত্তর

১) উক্ত প্রকল্পগুলির কাজ কাহাকেও দেওয়া হয় নাই।

২) প্রকল্পগুলির জন্য বর্ত্তমান আর্থিক বৎসরের (১৯৮৮-৮৯) বাজেটে নিম্নে বর্নিত আর্থিক বরাদ্দ আছে-

ক) ধর্মনগর জল সরবরাহ প্রকল্প — ১০ লক্ষ টাকা।

খ) উদয়পুর জল সরবরাহ প্রকল্প— ১০ লক্ষ টাকা।

গ) বিলোনিয়া জল সরবরাহ প্রকল্প— ২ লক্ষ টাকা।

ঘ) অমরপুর জল সরবরাহ প্রকল্প — ২ লক্ষ টাকা।

৩) ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

৪) ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

**শ্রীনকুল দাস :**— মাননীয় মন্ত্রী মহোদয়, এই ৪টি সহরের জল সরবরাহের জন্য যে প্রকল্প এর জন্য যে টেণ্ডার ডাকা হয়েছিল তাতে সেকেণ্ড লোয়েষ্ট টেণ্ডারার হিসাবে আমাদের মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রীসুরজিত দত্তের ভাইকে দেওয়া হয়েছে এই কথা ঠিক কি না?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :**— মিঃ স্পীকার স্যার, ধর্মনগর উদয়পুর, বিলোনীয়া ও অমরপুর জল সরবরাহ প্রকল্পগুলির আনুমানিক ব্যয়ের (এষ্টিমেটেড কষ্ট, যথাক্রমে ১২৫.৫০ লক্ষ, ১৫.০০ লক্ষ, ৬০.০০ লক্ষ ও ৫০.০০ লক্ষ টাকা।

ধর্মনগর পানীয় জল সরবরাহ প্রকল্প - নদীর জল পরিশ্রুত করে জল সরবরাহ করার জন্য দৈনিক ১৫ লক্ষ গ্যালন পরিশোধন ক্ষমতা সম্পন্ন একটি প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে। শ্রীদিলীপ কুমার দত্তকে সরকারীভাবে জানান হয়েছে যে তাঁহার উক্ত প্রকল্পের দর পত্র গ্রহণ করা হয়েছে। বর্ত্তমানে আনুসংগিত প্রস্তুতি পর্ব চলিতেছে। শ্রীদত্তের দরপত্রের আর্থিক মূল্য ৭২, ০৬, ৮০০ টাকা।

উদয়পুর পানীয় জল সরবরাহ প্রকল্প - নদীর জল পরিশ্রুত করে জল সরবরাহ করার জন্য দৈনিক ১৩ লক্ষ গ্যালন পরিশোধন ক্ষমতা সম্পন্ন একটি প্রকল্পের কাজ হাতে নেওয়া হয়েছে। উক্ত প্রকল্পের দরপত্র পাওয়া গেছে এবং কর্তৃপক্ষের বিবেচনাধীন আছে। বিলোনীয়া ও অমরপুরের জন্য এখনও নদীর জল পরিশ্রুত করে জল সরবরাহ করার কোন প্রকল্প তৈরী করা হয় নাই।

এখানে উল্লেখ করা যেতে পারে যে বর্তমানে এখানে উল্লেখিত চারটি শহরে গভীর নলকূপের জলের সাহায্যে জল সরবরাহ করা হয় এবং প্রত্যেক শহরেই পাইপ লাইন প্রভৃতির পরিবর্তন ও পরিবর্ধন ইত্যাদির কাজ চলিতেছে।

অমরপুর ও বিলোনীয়া শহরে বর্তমানে নদী থেকে পরিশ্রুত পানীয় জল সরবরাহের কোন পরিকল্পনা হাতে নাই। তবে ভবিষ্যতে এরূপ প্রকল্প হাতে নেওয়ার সম্ভাবনা আছে।

**শ্রীনকুল দাস :** সাপ্লিমেন্টারী স্যার, আমার প্রশ্নের পরিপ্রেক্ষিতে মাননীয় মুখ্যমন্ত্রী যে উত্তর দিয়েছেন

তা দুই রকমের, — একবার বলছেন দেওয়া হয়েছে আবার বলছেন দেওয়া হয় নাই। চারটা কাজ ৮০ লক্ষ টাকার উপরে দেওয়া হয়েছে। মাননীয় রাষ্ট্রমন্ত্রী যে কাজটা তার ছোট ভাই পদীপ দত্তকে দিয়েছেন সেটা সেকেণ্ড লয়েষ্ট। কাজেই এই সমস্ত বিষয়ে তদন্ত করা হবে কি না সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি না?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) : -- মাননীয় স্পীকার স্যার, এই চারটি কাজ দরপত্র আহ্বান করে যে লয়েষ্ট হয়েছে তাকেই দেওয়া হয়েছে।

**শ্রীনকুল দাস** :—সাপ্লিমেণ্টারী স্যার, আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছ থেকে যে জবাবটা চেয়েছিলাম সেটা পরিষ্কার হয় নি। চারটি কাজ করার জন্য কাকে কাকে টেণ্ডার দেওয়া হয়েছিল। দশ লক্ষ টাকা করে কাজগুলি দেওয়া হয়েছিল। ৮০ লক্ষ টাকার উপর কাজ হয়েছে। এই সমস্ত তথ্যগুলি পরিষ্কার করে উনি বলেন নি। লক্ষ লক্ষ টাকার কাজ দেওয়া হয়েছে অথচ সেই কাজগুলি কনট্রাক্টারকে দেওয়ার সময় মিনিমাম যে নিয়ম-নীতি সেটাও মানা হয় নি। এগুলি তদন্ত করা হবে কি না?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী):— উনার স্মরণ শক্তি মনে হয় খুব কম অথবা আমি কি বলেছি তাতে মনযোগ দেন নি। আমার মনে হয় উনার চিকিৎসার দরকার আছে।

**শ্রীনকুল দাস** :—সাপ্লিমেণ্টারী স্যার, উনি দুই বার দুই রকমের তথ্য পরিবেশন করে হাউসকে বিভ্রান্ত করছেন। লক্ষ লক্ষ টাকার কাজ দেওয়া হয়েছে এগুলি তদন্ত করা হউক।

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :—মাননীয় স্পীকার স্যার, উনি যেটা বলেছেন সেটারই উত্তর দেওয়া হয়েছে। উনি মনযোগ দেননি। এখানে দশ লক্ষ টাকার একটা কাজ ধর্মনগরের জন্য দেওয়া হয়েছে ১৯৮৮-৮৯ সালের বাজেটে। আর এখানে যা বলা হয়েছে সেটা এষ্টিমেটেড কষ্ট। কাজেই সঠিক তথ্যই এখানে দেওয়া হয়েছে।

**শ্রীবিমল সিনহা** (কমলপুর) :— সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি যে, এই দিলীপ দত্ত যাকে কাজটা দেওয়া হয়েছে সে সেকেণ্ড লয়েষ্ট কি না, কতজন টেণ্ডার দিয়েছিল এবং তার মধ্যে কে লয়েষ্ট হয়েছে? এই লক্ষ লক্ষ টাকার কাজ দেওয়ার আগে সুপারিনটেনডিং ইনজিনীয়ার, চীফ ইনজিনীয়ার উনাদের অনুমোদন নেওয়া হয়েছিল কি না?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :—মাননীয় স্পীকার স্যার, এটা স্বতন্ত্র প্রশ্ন, স্বতন্ত্রভাবে প্রশ্ন করলে উত্তর দেওয়া হবে।

**মিঃ স্পীকার** :—মাননীয় সদস্য শ্রীঅঙ্গ মগ।

মাননীয় সদস্য অনুপস্থিত।

মাননীয় সদস্য শ্রীপূর্ণমোহন ত্রিপুরা।

**শ্রীপূর্ণমোহন ত্রিপুরা** (ছামনু) :—অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং ১১০

**মিঃ স্পীকার :—** অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং ১১০

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :—স্যার, অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং ১১০

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। কৈলাসহর মহকুমার অন্তর্গত মনু-ছামনু রাস্তাটিকে গ্রীফের হাতে দেওয়া হয়েছে কিনা, | হাাঁ। |
| ২। দেওয়া হয়ে থাকলে কবে দেওয়া হয়েছে, এবং | ২-৮-১৯৮৪ ইং সনে। |
| ৩। কবে নাগাদ রাস্তাটি সারা বছর বাস চলাচলের উপযোগী করে খোলা হবে বলে আশা করা যায়? | রাস্তাটিকে যানবাহন চলাচলের জন্য উপযুক্ত করিয়া দেওয়া হয়েছে এবং বাস এই রাস্তা দিয়ে কৈলাসহর ও ছামনুর মধ্যে চলাচল করিতেছে। তবে ঐ রাস্তার মেটেলিং এবং কার্পেটিং এর কাজ এখন চলিতেছে। |

**শ্রীপূর্ণমোহন ত্রিপুরা :—** ১৯৮৪ থেকে গ্রীফের হাতে দেওয়া হয়েছে বলছেন। কিন্তু গত বর্ষার সিজন থেকে এখন পর্যন্ত [illegible] অভাবে গাড়ী কেন যেতে পারছে না তার কারন কি মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন ?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— যদিও আদেশ অনুসারে মনু-ছামনু রাস্তাটি গ্রীফ এর নিকট ১৯৮১ ইং সনের ডিসেম্বর মাসে হস্তান্তরের কথা ছিল। কিন্তু গ্রীফ অনেকদিন যাবৎ এই রাস্তাটি আনুষ্ঠানিকভাবে গ্রহণ করে নাই। অনেক লেখালেখির পর গ্রীফ ২-৮-১৯৮৪ ইং সনে এই রাস্তাটিকে আনুষ্ঠানিকভাবে গ্রহণ করিয়াছে।

মনু হইতে ছামনু পর্য্যন্ত সম্পূর্ণ রাস্তাটি আনুমানিক ১৩ কিঃ মিঃ যাহা রাজ্য পূর্ত দপ্তর বর্ডার রোড ডেভেলাপমেন্ট বোর্ডের নিকট হস্তান্তরের পূর্বে সলিং এর কাজ করিয়াছিল। যথারীতি এই রাস্তা দিয়ে প্রাইভেট বাস মনু হয়ে কৈলাসহর ও ছামনুর মধ্যে সারা বৎসর চলাচল করিতেছে। উত্তর পূর্বাঞ্চলীয় পরিষদ কর্ত্তৃক বরাদ্দকৃত অর্থ দ্বারা গ্রীফ এই রাস্তাটি উন্নয়নের জন্য মেটেলিং ও কার্পেটিং-এর কাজ আরম্ভ করিয়াছে এবং সেই জন্য উত্তর-পূর্বাঞ্চলীয় পরিষদ-এর নিকট হইতে [illegible] কুমারঘাট ডিভিশান কর্তৃক ব্যাংক ড্রাফট-এর মাধ্যমে ২,৯১,৫০,০০০-০০ টাকা গ্রীফকে দেওয়া হয়েছে।

মেটেলিং ও কার্পেটিং এর কাজ ছৈলেংটা পর্য্যন্ত (আনুমানিক ৮ কিঃ মিঃ) শেষের পথে এবং বাকী অংশের কাজ অগ্রগতির দিকে।

**শ্রীপূর্ণমোহন ত্রিপুরা** :—স্যার, আমার প্রশ্ন হচ্ছে, ব্রীজের অভাবে গত বর্ষা থেকে এখন পর্য্যন্ত সময়ে সময়ে গাড়ী চলতে পারছে না। সেই সব ব্রীজ ঠিক করা হবে কিনা?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :- স্যার, ইতিমধ্যে এই রাস্তাটি সম্পন্ন করার জন্য আমি ব্যক্তিগতভাবে টেক আপ করেছি এবং উক্ত রাস্তাটির মেটালিং, সলিং ইত্যাদির কাজ দ্রুতগতিতে চলছে। সুতরাং আমি আশা করছি অতি শীঘ্র রাস্তাটির কাজ সম্পূর্ণ হবে।

**মিঃ স্পীকার** :—শ্রীমাখনলাল চক্রবর্ত্তী।

**শ্রীমাখনলাল চক্রবর্ত্তী** (কল্যানপুর) :— কোয়েশ্চান নং ১১২ স্যার।

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :- কোয়েশ্চান নং ১১২ স্যার।

## প্রশ্ন

১। পূর্ত্ত বিভাগের তেলিয়ামুড়া ডিভিশানের অন্তর্গত প্রস্তাবিত নিম্নলিখিত রাস্তাগুলির কাজ কবে পর্য্যন্ত আরম্ভ হইবে—

ক) মোহরছড়া বাজার হইতে তোতাবাড়ী চৌমুহনী ভায়া মরগাং পাড়া ময়মনসিং পাড়া রাস্তা,

খ) বৈরাগীপাড়া রুপড়াই চৌমুহনী হইতে দুশ্রী বাজার ভায়া ইয়াখরার বাজার রাস্তা,

গ) তেলিয়ামুড়া হইতে ঘিলাতলী বাজার রাস্তাটির সলিং এবং মেটেলিং এর কাজ?

## উত্তর

ক) বর্ত্তমান আর্থিক বৎসরে উক্ত রাস্তাটির কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

খ) আগামী আর্থিক বৎসরে উক্ত রাস্তাটির কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

গ) উক্ত রাস্তাটির সলিং, মেটেলিং-এর কাজ বর্ত্তমান আর্থিক বৎসরে আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

**শ্রীমাখনলাল চক্রবর্ত্তী** :— সাপ্লিমেণ্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়তো বললেন যে বর্ত্তমান আর্থিক বৎসরে রাস্তাগুলির কাজ আরম্ভ করা হইবে। তেলিয়ামুড়া হইতে ঘিলাতলী যে রাস্তাটি, করার জন্য আমার জানা মতে বাজেটেও টাকা ধরা হয়েছিল এবং টেণ্ডারও কল করা হয়েছিল। বর্ত্তমান জোট সরকার ক্ষমতায় আসার পর উক্ত দপ্তরের মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী সেখানে গিয়েছিলেন এবং কথা দিয়েছিলেন যে অবিলম্বে এই রাস্তাটির কাজ শুরু করা হবে। কাজেই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর নিকট থেকে জানতে চাই এই রাস্তাটির কাজ কবে নাগাদ শুরু করা হবে এবং এর জন্য টেণ্ডার, ইত্যাদি কল করা হয়েছে কিনা?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) : মরাছড়া বাজার হইতে তোতাবাড়ী হইয়া মরাগাঙ্গ ময়মন-

সিং পাড়া টি, কে. রোড পর্য্যন্ত রাস্তা তৈরীর জন্য ৯,৩৫,০০০'০০ টাকা মঞ্জুর আছে। রাস্তাটির দৈর্ঘ্য ০'৬০ কি. মি.। রুপরাই রাস্তার বৈরাগী পাড়া হইতে আখরাবাড়ী মুড়াবাড়ী হইয়া পুলিনপুরে ডুখলি বাজার পর্যান্ত রাস্তার কাজের জন্য ৩২,৪৮,৪০০'০০ টাকার প্রাথমিক অ্যাষ্টিমেট্‌ তৈরী করা হইয়াছে। উপরোক্ত কর্তৃপক্ষের নিকট হইতে মঞ্জুরী অপেক্ষা করা হইতেছে।

গোলাবাড়ী হইতে ঘীলাতলী বাজার পর্যন্ত ৩ কি: মি: হইতে ৮ কি: মি: রাস্তার মেটেলিং এবং ব্রেকটেপিং এর কাজের জন্য জমি অধিগ্রহণ সহ ৩২,২০,৪৫-০০ টাকা মঞ্জুর করা হইয়াছে।

**শ্রীমাখনলাল চক্রবর্ত্তী**:—সাপ্লিমেন্টারী স্যার, তা তো হয়েছে কিন্তু এই কাজ করার জন্য কোন টেণ্ডার কল করা হয়েছে কিনা এবং এখানে সেটা চালু করার জন্য সরকার কি উদ্যোগ নিয়েছেন সেটা আমরা জানতে চাই ?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :—স্যার, আমি তো বলেছি এটার জন্য টাকা কোনটার মঞ্জুর হয়েছে কোনটা মঞ্জুরের অপেক্ষায় আছে। সুতরাং সেটা হলে পরেই তার জন্য যে কাজ করা দরকার এবং যথাযথ ব্যবস্থা যা করা দরকার, সেটা করা হবে।

**মি: স্পীকার**:—মাননীয় সদস্য শ্রীফয়জুর রহমান।

**শ্রীফয়জুর রহমান** (কুর্তি):—মি: স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৭৯

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী):— মি: স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ১৭৯

(১) প্রশ্ন– বর্তমান সময় পর্য্যন্ত ইচাই লাল ছড়ার মহাদেব বাড়ী হইতে চুরাইবাড়ী এবং কদমতলা হইতে চুরাইবাড়ী এবং কদমতলা হইতে কুর্তি পর্যান্ত ওয়াটার সাপ্লাই লাইনের প্রসারনের কাজ না হওয়ার কারন কি ?

(উত্তর) :– ইচাই লালছড়া গভীর নলকূপ হইতে জলের স্বল্পতাহেতু মহাদেব বাড়ী হইতে চুরাইবাড়ী পর্যান্ত জলের লাইন সম্প্রসারন সম্ভব নয়

কদমতলা গভীর নলকূপের জলে স্বল্পতাহেতু কদমতলা হইতে কুর্তি পর্য্যন্ত ওয়াটার সাপ্লাই লাইন সম্প্রসারন করা সম্ভব নয়।

**শ্রীফয়জুর রহমান**:—সাপ্লিমেন্টারী স্যার, ইচাই লালছড়া মহাদেব বাড়ী হইতে চুরাইবাড়ী রেল ষ্টেশন পর্যান্ত বিগত সরকার থাকাকালীন সময়ে এখানে কাজটা শুরু হয়েছিল এবং মহাদেব বাড়ী পর্যান্ত গিয়ে কাজটা এখন আটকে পড়ে আছে। এবং বর্ত্তমান সরকার আসার পর পরিকল্পিতভাবে এই কাজটা বন্ধ করে রাখা হয়েছে। কদমতলা হইতে কুর্তি পর্য্যন্ত যে ওয়াটার সাপ্লাইয়ের কাজ চালু ছিল বর্ত্তমান সরকার আসার পর সেই কাজ বন্ধ করে সম্পূর্ণ দলীয় স্বার্থে নিজেদের কিছু কর্ম্মী এবং নেতাদের বাড়ীতে ব্যক্তিগতভাবে জলের টেপ বসানো হয় এই ধরনের তথ্য মাননীয় মন্ত্রী মহাশয় অবগত আছেন কি ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :- স্যার,

(গণ্ডগোল)

প্রশ্নটা এই জন্যই বলছি যে এই সরকার এসে ঐ সরকারের আমলে যে সমস্ত জলে লাইন দেওয়া হলো তার সবটা হিসাব আমরা ডি. এ. জিকে দিয়েছি সেটার হিসাব দেখলে বুঝতে পারবেন এটার ডিফারেন্স। এই সরকার সেই দৃষ্টিভঙ্গি নিয়ে সেটা দেখেনি। ইচাই লাল ছড়ার বর্ত্তমান গভীর নলকূপটি কৃষি জমিতে জল সরবরাহের জন্য বসানো হয়েছে। এই নলকূপ থেকে জল সরবরাহের জন্য সেখানে ১২ শত মিটার পাইপ লাইন বসানো হয়েছে। এবং পানীয় জল সরবরাহ করা হইতেছে। এর চেয়ে বেশী লাইন বসানো কারিগরী দিক থেকে যুক্তিযুক্ত নয়। তবে চোরাই বাড়ীতে একটি গভীর নলকূপ বসিয়ে এলাকায় জল সরবরাহের পরিকল্পনা আছে। স্যার, এটা যদি সরকারের দৃষ্টিভঙ্গী থাকত যে আমরা শুধু পরিকল্পিতভাবে জল দিচ্ছি না সেটা হলে বলতে পারেন. সেখানে সরকার তার বিকল্প ব্যবস্থা করেছে। সেপারেট নলকূপ বসিয়ে জল সরবরাহের ব্যবস্থা করা হচ্ছে। কদমতলায় গভীর নলকূপের জল সরবরাহ করার ক্ষমতা ঘণ্টায় ৬ হাজার গ্যালন জল সরবরাহের জন্য ১০ কিলোমিটার পাইপ লাইন বসানো হয়েছে। এর কারণ কদমতলা হইতে কৃত্তি পর্যন্ত পাইপ লাইন বসানো কারিগরী দিক থেকে যুক্তিযুক্ত নয়। তাই কৃত্তি এলাকার জন্য বর্তমান আর্থিক বৎসরে একটি গভীর নলকূপ বসানোর প্রস্তাব দেওয়া হয়েছে। উক্ত কূপটি সফল হলে কৃত্তি এলাকায় পাইপ লাইন বসানোর কাজ হাতে নেওয়া হবে।

**মিঃ ডেপুটি স্পীকার :**—মাননীয় সদস্য শ্রীদীপককুমার রায়।

**শ্রীদীপককুমার রায় (বড়জলা) :**—অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১২৪

**মিঃ ডেপুটি স্পীকার :**—অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১৬৪

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :—অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১৬৪

**প্রশ্ন**

১। ১৯৮৮-৮৯ আর্থিক চলতি বছরে মোহনপুর ব্লক অন্তর্গত বড়জলা এলাকায় কৃষিকাজে জলসেচের জন্য প্রস্তাবিত নূতন ডিপ টিউবওয়েল বসানোর ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**উত্তর**

১। মোহনপুর ব্লক অন্তর্গত বড়জলা গাঁওসভায় দুইটি গভীর নলকূপ সেচ প্রকল্প মঞ্জুর করা হয়েছে—যথা হাতিপাড়া ও দীঘালিয়া। আশা করা যায় বর্ত্তমান আর্থিক বছরেই নলকূপ দুইটি খনন করা যাবে।

**শ্রীদীপককুমার রায় :**- সাপ্লিমেন্টারী স্যার, বর্ত্তমানে যে অবস্থা, ড্রাই সিজন, জলের যে অসুবিধা হচ্ছে সেদিক থেকে লক্ষ্য করে ইন্দ্রনগর গাঁও সভার চন্দ্রপুর, লংকামুড়া গাঁওসভার সরমালুংগাতে ডিপ টিউব

ওয়েল বসানোর জন্য প্রস্তাব পাঠানো হয়েছে এবং মুখ্যমন্ত্রী ব্যক্তিগতভাবে রাজ্যের মুখ্যমন্ত্রী হিসাবে এই সব স্থান পরিদর্শন করেন। এই কাজগুলি যেহেতু কৃষি অধ্যুষিত এরিয়া, অগ্রাধিকারের ভিত্তিতে বিবেচনা করার জন্য আপনি নিজে অনুরোধ করেছিলেন দপ্তরের কাছে, সেই ব্যাপারে আমি ব্যক্তিগতভাবে দপ্তর প্রধানের সংগে কথা বলেছি। প্রতিশ্রুতি দিয়েছিলেন চলতি আর্থিক বৎসরের মধ্যে এই কাজগুলি করা হবে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাই, মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি এই কাজগুলি কৃষকদের অসুবিধার কথা চিন্তা করে চলতি আর্থিক বৎসরে অগ্রাধিকারের ভিত্তিতে বিবেচনা করা হবে কি না?

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) :** স্যার, চলতি আর্থিক বৎসরে সেটা করা সম্ভব হবে না। আগামী আর্থিক বৎসরে সেটা বিবেচনা করা যাবে।

**মিঃ ডেপুটি স্পীকার :**-- মাননীয় সদস্য শ্রীসুকুমার বর্মন।

**শ্রীসুকুমার বর্মন (নলছড়) :**-- অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১৮১

**মিঃ ডেপুটি স্পীকার :** --অ্যাডমিটেড কোয়েশ্চান নং ১৮২

**শ্রীরবীন্দ্র দেববর্মা (রাষ্ট্রমন্ত্রী) :** মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার-১৮২,

### প্রশ্ন

১। বর্তমানে ত্রিপুরায় মোট কত পরিমান বিদ্যুৎ উৎপাদন করা হয়, (উৎপাদন কেন্দ্রভিত্তিক হিসাব) এবং

২। রাজ্যে বর্তমানে বিদ্যুৎ ঘাটতির পরিমান কত?

৩। এই বিদ্যুৎ ঘাটতি মেটানোর জন্য সরকার কি কি উদ্যোগ গ্রহন করেছেন?

### উত্তর

১। বর্তমানে ত্রিপুরায় মোট ১৪ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়। (উৎপাদন ভিত্তিক হিসাব)

ক) গোমতী জল বিদ্যুৎ কেন্দ্রে ৮'০০ মেগাওয়াট,

খ) বড়মুড়া তাপবিদ্যুৎ কেন্দ্রে ৫.০০ মেগাওয়াট এবং

গ) ডিজেল জেনারেটর সেট থেকে ১.০০ মেগাওয়াট।

২। চাহিদার সর্ব্বোচ্চ সময়ে অর্থাৎ সন্ধ্যাকালীন সময়ে সর্ব্বোচ্চ ঘাটতির পরিমান ২২.৫ মেগাওয়াট।

৩। এই ঘাটতি পুরনের লক্ষ্যে বহিঃরাজ্য থেকে বিদ্যুৎ আমদানী এবং রাজ্যে আরো বিভিন্ন প্রকল্প গড়ে তোলার উদ্যোগ নেয়া হচ্ছে।

**শ্রীনকুল দাস :** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি যে, এই বিদ্যুৎ ঘাটতি পুরনের জন্য যে সমস্ত পরিকল্পনা নেওয়া হচ্ছে, এই সমস্ত সরকারী কাজকর্ম তদারকি করার জন্য মাননীয়

স্বরাষ্ট্র মন্ত্রী এবং ওনার সঙ্গে অন্যান্য দলবল, সেই মনিপুর ইত্যাদি পূর্ব ভারতে বিশেষ করে দিল্লীতে গত ছয় মাসে কয়বার গিয়েছিলেন এবং তার জন্য কত টাকা খরচ হয়েছে ?

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাষ্ট্রমন্ত্রী) :- মাননীয় সদস্য এইটা সম্পর্কে আলাদাভাবে প্রশ্ন করলে উত্তর দেওয়া যাবে।

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্য শ্রীদিবাচন্দ্র রাংখল।

**শ্রীদিবাচন্দ্র রাংখল** (কুলাই) :- মিঃ স্পীকার, স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ২১০,

**শ্রীসুধীর রঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— মি. স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার-২১০,

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, বিগত সরকার থাকাকালীন ত্রিপুরা রাজ্য লটারী কেলেংকারী বিষয়টি তদন্ত করার জন্য পশ্চিমবঙ্গ পুলিশের হাতে দায়িত্ব দেওয়া হয়েছিল,

২। যদি সত্য হয়ে থাকে তাহা হইলে তদন্তের মেয়াদ শেষ হয়েছে কি না, এবং

৩। যদি তদন্তের মেয়াদ শেষ হয়ে থাকে তাহা হইলে তদন্তের ফলাফল কি, ( তদন্তের বিস্তারিত রিপোর্টসহ ) ?

উত্তর

১। ত্রিপুরা রাজ্য লটারীর বিরুদ্ধে কোন অভিযোগ ছিলনা তবে বাজার টিকেটের পুরস্কারের জন্য বিভিন্ন সময়ে এর ডাবল ক্লেইম হয়েছিল এর মধ্যে একটির নিষ্পত্তি হয়েছে। ৪টি কেইসে পশ্চিমবঙ্গ পুলিশ চার্জ-শীট দিয়াছে।

২ ও ৩ নং —পশ্চিমবঙ্গ পুলিশ ৪টি কেইসের মামলা রুজু করেছেন। মামলা বিচারাধীন আছে

**শ্রীনকুল দাস :**— সাপ্লিমেণ্টারী স্যার, এই কেইস ডিটেইলে ক্রমান্বয়ে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন কেলেংকারীর কোন অভিযোগ ছিলনা। এখন পুলিশ যে ইনভেস্টিগেশন করছে তাতে যে অভিযোগটা আছে সে অভিযোগের সঙ্গে কত টাকা ইনভলভড্ আছে সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) : —স্যার, অভিযোগ বলতে যেটা বুঝায় সেটা হল কোন ব্যক্তির কাছ থেকে কোন অভিযোগ নেই, তবে ডাবল ক্লেইম ছিল সেটা বলা হয়েছে এবং সে ব্যাপারে উত্তর দেওয়া হয়েছে। রিপোর্ট অব দ্যা অডিটর অ্যাণ্ড কম্পট্রোলার জেনারেল অব ইণ্ডিয়ার রিপোর্ট এই হাউজে পেশ করা হয়েছে এবং সেই রিপোর্টে দুর্নীতির অভিযোগ রয়েছে। এখানে যেটা বলা হয়েছে শুধু কেইস সম্পর্কে, ডাবল ক্লেইম-এর কেইস সম্পর্কে সেই সম্পর্কিত প্রশ্ন, সেটার জন্য আলাদা প্রশ্ন করলে উত্তর দেওয়া যাবে।

**শ্রীদীপক নাগ** (মজলিসপুর) :- সাপ্লিমেণ্টারী স্যার, ৮২ কোটি টাকার যে কেলেংকারী হয়েছে এ

ব্যাপারে কোন ব্যবস্থা নেওয়ার কথা সরকার চিন্তা করছেন কিনা মাননীয় মন্ত্রী মহোদয়, জানাবেন কি ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, এটা ত আমি আগেই বলেছি যে এটা স্বতন্ত্র প্রশ্ন, এটা তদন্তের ব্যাপার তবু আমি বলছি যে এই ব্যাপারে সরকার খতিয়ে দেখছেন ।

**শ্রীদিবাচন্দ্র রাংখল** :— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে বিষয়টি বিচারাধীন আছে তদুপরি আমি প্রশ্ন করতে চাই বিগত সরকার কি কারনে পশ্চিমবঙ্গ পুলিশের হাতে তদন্তের দায়িত্ব দিয়েছিলেন ? এটার কারণ কি ছিল যে বিগত সরকার আমাদের রাজ্যের নিজস্ব পুলিশের উপরে বিশ্বাসী না হয়ে পশ্চিমবঙ্গ পুলিশের উপরে বিশ্বাসী হয়ে তাদের হাতে দিয়েছেন ? এখানে কি খটকা ছিল, নাকি কেলেংকারীর খটকা ছিল এটা মাননীয় মন্ত্রী মহোদয় খতিয়ে দেখবেন কিনা এবং ডাবল ক্লেইম যেটা মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, যেহেতু জিনিষটা বিচারাধীন সেহেতু এটা কবে সম্পন্ন হবে বলে আশা করা যায় এবং বিষয়টির এত গুরুত্ব কেন এবং তৎকালীন মুখ্যমন্ত্রী রাজ্যের নিজস্ব পুলিশের মাধ্যমে তদন্ত করার সাহস পেলেন না কেন এটার কারণ কি ছিল মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় খতিয়ে দেখবেন কিনা জানাবেন কি ?

**শ্রীসুধীররঞ্জন মজুমদার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, ত্রিপুরা রাজ্য লটারির বিরুদ্ধে নির্দিষ্ট কোন অভিযোগ ছিল না সেটা আমি আগেই বলেছি । একটা নির্দিষ্ট খেলায় একই নম্বরভুক্ত টিকিটে একই পুরস্কারের জন্য ২ জন দাবিদারের দাবি পেশ করায় ৯৮৩ ইং সনের মধ্যে এইরূপ মোট ৭টি কেইস নজরে আসে । যেহেতু সব কেইসগুলির জড়িত ব্যক্তিগণ পশ্চিমবঙ্গ রাজ্যের বাসিন্দা সেহেতু ডাবল ক্লেইম এর কেইসগুলি তদন্তের জন্য পশ্চিমবঙ্গ পুলিশের হাতে দায়িত্ব দেওয়া হয়েছে । এই ডাবল ক্লেইমের কেইসগুলি ১৩৬তম, ১৩৯তম ও ১৪০তম ২টা কেইস ১৪৫তম, ১৫৩তম ও ১৬১তম খেলার সম্পর্কযুক্ত ৩টা কেইস পশ্চিমবঙ্গ পুলিশ অভিযুক্ত ব্যক্তিগণের বিরুদ্ধে যথেষ্ট প্রমাণ না পাওয়ায় এফ,আই,আর. দাখিল করেন । এই ২টা কেইস ১৩৯তম এবং ১৪০তম খেলার সঙ্গে সম্পর্কযুক্ত । বাকী ৪টা কেইসের ব্যাপারে পশ্চিমবঙ্গ পুলিশ থেকে খবর পাওয়া গেছে যে ৪টা কেইসের পুরস্কার জেতা টিকিটটির অভিযুক্ত দাবিদারের বিরুদ্ধে চার্জশীট দাখিল করা হয়েছে ।

**মিঃ স্পীকার** :— কোয়েশ্চান আওয়ার ইজ ওভার ।

যে-সমস্ত তারকা চিহ্নিত (*) প্রশ্নের মৌখিক দেওয়া সম্ভব হয়নি সেগুলোর লিখিত উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলোর উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি । (ANNEXURES—"A" & "B")

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার** : এখন রেফারেন্স পিরিয়ড । আমি আজ একটি নোটিশ মাননীয় সদস্য শ্রী [illegible] মল্লিক মহাশয়ের নিকট হইতে নিম্নলিখিত বিষয়ের উপর পাইয়াছি । সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষা

পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লেখিত বিষয়গুলি উত্থাপন করার অনুমতি দিয়াছি।

নোটিশটির বিষয়বস্তু হলো :—গত ৭-১২-৮৮ ইং রাত্রে বিলোনীয়ায় সি, পি, এম, অফিসের কাছে সঞ্জীব বনিকের স্ত্রী আরতি বনিককে ধর্ষন করার চেষ্টা করার সময় এস, এফ, আই কর্মী প্রবীর সাহা ধরা পড়া সম্পর্কে। "আমি মাননীয় সদস্যকে উঠে দাঁড়িয়ে তাঁর বিষয়টি উল্লেখ করতে অনুরোধ করছি।

(মাননীয় সদস্য শ্রীবিমল সিংহ মহাশয় কর্তৃক আনীত সেনসর মোশনের নোটিশটি মাননীয় অধ্যক্ষ মহোদয় ডিজ্ এলাউড করে দেন।)

**শ্রীঅমল মল্লিক** (বিলোনীয়া) :— মাননীয় স্পীকার স্যার, আমার নোটিশটির বিষয়বস্তু হচ্ছে গত ৭-১২-৮৮ ইং রাত্রে বিলোনীয়ায় সি, পি, এম অফিসের কাছে সঞ্জীব বনিকের স্ত্রী আরতি বনিককে ধর্ষন করার চেষ্টা করার সময় এস, এফ আই, কর্মী প্রবীর সাহা ধরা পড়া সম্পর্কে"।

**মিঃ স্পীকার** :—আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানান।

**শ্রীসমীররঞ্জন বর্মন** (স্বরাষ্ট্র মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, আমি এই বিষয়ের উপর আগামী ৫-১-৮৯ ইং তারিখে জবাব দিতে পারিব।

**মিঃ স্পীকার** :—মাননীয় মন্ত্রী মহোদয় এই বিষয়ের উপর আগামী ৫-১-৮৯ ইং তাং বক্তব্য রাখিবেন।

আমি আজ আরেকটি রেফারেন্স নোটিশ পেয়েছি মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার মহোদয়ের নিকট হইতে। সেই নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লেখিত বিষয়টি উৎ-থাপন করার অনুমতি দিয়াছি। নোটিশটির বিষয়বস্তু হলো :—

"গত ১৪ই নভেম্বর, ১৯৮৮ইং বিশালগড় থানাধীন গকুলনগর নিবাসী ক্ষেতমজুর ইউনিয়নের নেতা সুভাষ সাহা কতিপয় দুস্কৃতকারী কর্তৃক হাসপাতালে নিহত হওয়ার ঘটনা সম্পর্কে"।

আমি এখন মাননীয় সদস্য শ্রীমতিলাল সরকার মহাশয়কে অনুরোধ করছি তিনি যেন উঠে দাঁড়িয়ে তাঁর বিষয়টি উল্লেখ করেন।

**শ্রীমতিলাল সরকার** (কমলাসাগর) :— মাননীয় স্পীকার স্যার, আমার রেফারেন্স নোটিশটি বিষয়বস্তু হলো "গত ১৪ই নভেম্বর ১৯৮৮ইং বিশালগড় থানাধীন গকুলনগর নিবাসী ক্ষেত মজুর ইউনিয়নের নেতা সুভাষ সাহা কতিপয় দুস্কৃতকারী কর্তৃক হাসপাতালে নিহত হওয়ার ঘটনা সম্পর্কে"।

**মিঃ স্পীকার** :—আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানান।

**শ্রীসমীররঞ্জন বর্মন** (স্বরাষ্ট্রমন্ত্রী) :--মাননীয় স্পীকার স্যার, আমি আগামী ৫-১-৮৯ ইং এই বিষয়ে আমার বক্তব্য রাখব।

**মিঃ স্পীকার :** মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয় এই বিষয়ের উপর আগামী ৫-১-৮৯ ইং তারিখে একটি বিবৃতি দিতে স্বীকৃত হইয়াছেন।

আমি আজ আরেকটি নোটিশ মাননীয় সদস্য শ্রীগৌরীশংকর রিয়াং মহাশয়-এর নিকট হইতে পাইয়াছি। সেই নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লেখিত বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়াছি।

নোটিশটির বিষয়বস্তু হলো :—"গত ৫-১২-৮৮ ইং রাত্রে বিলোনীয়া বিভাগের শান্তিরবাজার-স্থিত পূর্বাশার বিক্রয়কেন্দ্র থেকে মালপত্র চুরির ঘটনা সম্পর্কে"।

আমি এখন মাননীয় সদস্য শ্রীগৌরীশংকর রিয়াং মহাশয়কে অনুরোধ করছি, তাঁর নোটিশটি উঠে দাঁড়িয়ে উল্লেখ করার জন্য।

**শ্রীগৌরীশংকর রিয়াং** (শান্তিরবাজার) : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নোটিশটির বিষয়বস্তু হচ্ছে "গত ৫-১২-৮৮ ইং রাত্রে বিলোনিয়া বিভাগের শান্তিরবাজারস্থিত পূর্বাশার বিক্রয়কেন্দ্র থেকে মালপত্র চুরির ঘটনা সম্পর্কে"।

**মিঃ স্পীকার :** আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখিতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানান।

**শ্রীমতিলাল সাহা** (মন্ত্রিমন্ত্রী) :- মিঃ স্পীকার স্যার, আমি আগামী ৬/১/৮৯ ইং এই বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারিব।

**মিঃ স্পীকার :** মাননীয় মন্ত্রী মহোদয় আগামী ৬/১/৮৯ ইং এই বিষয়ের উপর একটি বিবৃতি প্রদান করিবেন।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার :**— আজ আমি মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহাশয়ের নিকট হইতে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পাইয়াছি। নোটিশটির বিষয়বস্তু হলো :--

"গত ২০/১২/৮৮ ইং রাতে বনকর বাজার থেকে বাড়ি ফিরার পথে যোগেন্দ্রনগর পল্লীতে এ প্রেস-আর্ট কর্মী মানিক দেবনাথকে পরিকল্পিতভাবে খুন করার চেষ্টা সম্পর্কে"।

আমি মাননীয় সদস্য শ্রীঅমল মল্লিক মহাশয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়াছি।

আমি এখন মাননীয় মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্যে আমি অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীসমীররঞ্জন বর্মন** (স্বরাষ্ট্রমন্ত্রী): মি: স্পীকার স্যার, আমি আগামী ৫.১/৮৯ ইং এই দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর একটি বিবৃতি দিতে পারিব।

**মি: স্পীকার:** মাননীয় মন্ত্রী মহোদয় এই দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর আগামী ৫-১-৮৯ ইং একটি বিবৃতি দিতে পারিবেন।

আমি আজ আরেকটি দৃষ্টি আকর্ষণীয় নোটিশ মাননীয় সদস্য শ্রীগৌরীশংকর রিয়াং মহাশয়ের নিকট হইতে পাইয়াছি। নোটিশটির বিষয়বস্তু হইল:

"গত ১৯-১২-৮৮ ইং সকাল প্রায় ৭টায় শান্তিরবাজারে বিধায়ক বাদল চৌধুরীর পারসোনাল সিকিউরিটি কৌশিক বৈদ্য কর্তৃক আই, এন, টি, ইউ, সি, এর স্থানীয় কর্মী নেপাল সাহাকে পিস্তল দ্বারা গুলি করতে উদ্যত হওয়ার ঘটনা সম্পর্কে"।

আমি মাননীয় সদস্য শ্রীগৌরীশংকর রিয়াং মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উত্থাপনের সম্মতি দিয়াছি।

আমি এখন মাননীয় বিভাগীয় মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারিবেন।

**শ্রীসমীররঞ্জন বর্মন** (স্বরাষ্ট্রমন্ত্রী):—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর আগামী ৫-১-৮৯ ইং একটি বিবৃতি দিতে পারিব।

**মি: স্পীকার:**—মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয় আগামী ৫-১-৮৯ ইং তারিখে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর একটি বিবৃতি দিতে পারিবেন।

আমি আজ আরেকটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রীনকুল দাস মহাশয়ের নিকট হইতে পাইয়াছি। নোটিশটির বিষয়বস্তু হলো:

"গত ২৫শে আগস্ট, ১৯৮৮ ইং বিলোনীয়া বিভাগের অন্তর্গত রাধানগর নামক স্থানে একদল সশস্ত্র দুস্কৃতকারী কর্তৃক রাজ্যে সফররত সংসদ সদস্যদের টিমের উপর আক্রমন করার ঘটনা সম্পর্কে"।

আমি মাননীয় সদস্য শ্রীনকুল দাস মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উত্থাপনের সম্মতি দিয়াছি।

আমি এখন মাননীয় বিভাগীয় মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্যে অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী

একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারিবেন।

**শ্রীসমীর রঞ্জন বর্মন** (স্বরাষ্ট্র মন্ত্রী) :—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর ৬-১-৮৯ ইং একটি বিবৃতি দিতে পারিব।

**মিঃ স্পীকার** :- মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহোদয় আগামী ৬-১-৮৯ ইং তারিখে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর একটি বিবৃতি দিতে পারিবেন।

## LAYING OF REPLIES TO POSTPONED QUESTIONS

**মিঃ স্পীকার** :—নাউ পেপারস টু বী লেইড অন দি টেবল অব দি হাউস। সভার পরবর্তী কার্যসূচী হলো :—"লেয়িং অব দি রিপ্লাইজ টু দি পোস্টপণ্ড কোয়েশ্চান"।

বিধানসভার গত অধিবেশনে মাননীয় সদস্য শ্রীদিবাচন্দ্র রাংখল মহোদয় কর্তৃক উপজাতি কল্যাণ দপ্তরের উপর আনীত পোষ্টপোণ্ড আনষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৩৫, মাননীয় সদস্য শ্রীবাদল চৌধুরী মহোদয় কর্তৃক উপজাতি কল্যাণ দপ্তরের উপর আনীত পোষ্টপোণ্ড আনষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৫৫ এবং মাননীয় সদস্য শ্রীঅনিল সরকার মহোদয় কর্তৃক তপশীল জাতি কল্যাণ দপ্তরের উপর আনীত পোষ্টপণ্ড আনষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৪৮ এর উপর দেওয়া সম্ভব হয়নি।

আমি এখন তপশীল জাতি ও উপজাতি কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উপরোক্ত পোষ্টপোণ্ড আনষ্টার্ড কোয়েশ্চান নাম্বার ৩৫,৫৫ এবং ৪৮ এর উত্তর পত্রগুলো সভার টেবিলে পেশ করার জন্য।

শ্রীসমীর সিনহা (কমলপুর) :—মাননীয় অধ্যক্ষ মহোদয় উনি কোয়েশ্চেনের উত্তর দিচ্ছেন না। এটা তো আমাদের বাইট।

শ্রীদ্রাউকুমার রিয়াং (মন্ত্রী) :—আমি আগামীকাল উত্তর দেওয়ার জন্য মাননীয় অধ্যক্ষ মহোদয়ের অনুমতি চাইছি।

**শ্রীসমীর সিনহা** :—উনি ছুটি আছেন কিন্তু সেসবের। উনি তো অসুস্থ। অসুস্থ থাকলে উনার পক্ষে মাননীয় চিফ মিনিষ্টার উত্তর দিতে পারবেন। এটা হাউসকে অবজ্ঞা করা।

**মিঃ স্পীকার** : মাননীয় মন্ত্রী মহোদয় আগামীকাল উত্তর দেবেন।

## STATEMENT BY THE CHIEF MINISTER

**মিঃ স্পীকার** : সভার পরবর্তী কার্যসূচী হলো মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় কর্তৃক সভার সামনে একটি বিবৃতি প্রদান। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আজকে সভার টি. এন. ভি. চুক্তি সম্পর্কে একটি বিবৃতি

প্রদান করবেন।

আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উক্ত বিষয়ে তিনি যেন তাঁর বিবৃতিটি প্রদান করেন।

**শ্রীমতিলাল সরকার ঃ—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা এই সম্পর্কে একটি অ্যাডজোর্ণমেন্ট মোশন দিয়েছিলাম। কিন্তু আপনার অফিস থেকে জানানো হয়েছে যে মাননীয় মুখ্যমন্ত্রী একটি বিবৃতি দেবেন বলে আমাদের অ্যাডজোর্ণমেন্ট মোশানটি ক্যানসেল করা হয়েছে। সেজন্য মুলতুবী প্রস্তাবের অনুমতি দেওয়া হবে না। কিন্তু আমাদের বক্তব্য হচ্ছে যে চীফ মিনিষ্টারের বক্তব্যের উপর তো কোন আলোচনা হবে না। কাজেই আমি চাইছি যদি মুলতুবি প্রস্তাব এলাউ করেন তাহলে আলোচনার সময় মুখ্যমন্ত্রী তার উত্তর দিতে পারবেন।

**মিঃ স্পীকার ঃ** আফটার দি চীফ মিনিষ্টার'স স্টেটমেন্ট ইফ আই থিংক ইট বিফিটিং আই মে এলাও ক্লারিফিকেশান অন হিজ স্টেটমেন্ট। ( গোলমাল )

**মিঃ স্পীকার :**—আমি আপনাদের বলছি চীফ মিনিস্টারের বক্তব্য রেকর্ড হওয়ার পর যদি আপনারা চান তাহলে ক্লারিফিকেশান এর সুযোগ দেওয়া হবে।

( গোলমাল )

**মিঃ স্পীকার ঃ** মাননীয় সদস্যদের আমি অনুরোধ করছি, আপনারা বসুন।

**শ্রীবিমল সিনহা :—** বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ এবং অ্যাডজোর্ণমেন্ট মোশনটা আপনারা ক্যানসেল করেছেন অন দি গ্রাউণ্ড দ্যাট চীফ মিনিষ্টার এর উপর একটা বক্তব্য রাখবেন। ( গোলমাল )।

**শ্রীসমীর রঞ্জন বর্মন (স্বরাষ্ট্রমন্ত্রী) :** স্যার, আপনি যে জিনিষটা ডিসএ্যালাউ করেছেন, সেটার উপর কি আবার কোন প্রশ্ন উঠতে পারে ?

**শ্রীবিমল সিনহা :** আপনি কি স্পীকার মহোদয়ের ফাংশন করছেন, আপনার কাছে তো আমি কোন আবেদন করছি না. আমি মাননীয় স্পীকার মহোদয়ের কাছে আমার বক্তব্য পেশ করছি যে মাননীয় মুখ্যমন্ত্রী যে বিষয়টার উপর স্টেটমেন্ট দেবেন, আমরা সেটার উপর ডিসকাশন করতে চাই, আমাদের ডিস-কাশনের পর মাননীয় মুখ্যমন্ত্রীর রাইট অব রিপ্লাই দেওয়ার অধিকার আছে।

**মিঃ স্পীকার :** যেহেতু মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে টি, এন, ভি, একর্ডের উপর একটা স্টেটমেন্ট দেবেন, সেহেতু ত্রিপুরা রাজ্যের প্রতিটি মানুষ সেটা জানতে পারবে। সো, আই থিঙ্ক দেয়ার ইজ নো আদার ক্লেরিফিকেশান অর এ্যানিথিঙ্গ টু এরাইজ অন হিজ স্টেটমেন্ট।

**শ্রীবিমল সিনহা :—** স্যার, আমরা তো উনি যে স্টেটমেন্ট করবেন, তাঁর কোন বিরোধিতা করছি না, আমরা শুধু ওটার উপর আলোচনা করতে চাই, এটাই আমাদের অধিকার আমরা আশা করছি,

যে আপনি আমাদের এই অধিকারটুক দেবেন

মিঃ স্পীকার :—Hon'ble member, perhaps you should not forget that we in this House work together within the frame work of the rules that have been passed by this august House of your own and the Speaker is also bound to work within the same frame-work of the Rules. So, once, the Chair rejected that has been rejected for always.

(গণ্ডগোল)

মিঃ স্পীকার :—সভার পরবর্তী কার্যসূচী হল মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় কর্তৃক সভার সামনে একটি বিবৃতি প্রদান। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আজকের সভায় টি, এন, ভি, চুক্তি সম্পর্কে একটি বিবৃতি প্রদান করবেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উক্ত বিষয়ে তিনি যেন তাঁর বিবৃতি প্রদান করেন।

শ্রীসুধীর রঞ্জন মজুমদার (মুখ্যমন্ত্রী) ঃ- Mr Speakers Sir, Hon'ble Members of this august House are aware that a "Memorandum of Settlement" had been signed on the 12th August, 1988 with the Tripura National Volunteers (T N. V) which brought to an end the insurgency and violance which had vitiated the harmonious social atmosphere in Tripura during the last few years. This Memorandum of Settlement has been signed by the additional Secretary, Union Ministry of Home Affairs on behalf of the Government of India, the Chief Secretary, Tripura on behalf of the Government of Tripura and Shri B K Hrangkhawal and five of his colleagues on behalf of T. N V. This was signed in Delhi in the presence of Governor of Tripura and the Chief Minister of Tripura.

2. As the House is aware, the policy of the Government of India in regard to holding talks with the extremist groups operating in the north-east is that they should fulfil two preconditions, namely such talks should be held within the framework of the Constitution of India and that violent activities must cease. Since these two preconditions were fulfiled, talks were started with the T. N. V. delegation at the initiative of the Prime Minister, Shri Rajiv Gandhi. It is a matter of great satisfaction that the talks culminated in the "Memorandum of Settlement"

3. I am sure that Hon'ble Members would join me in complementing Shri B. K. Hrangkhawl and his colleagues in the T N V for having shown, wisdom, courage and statesmanship in chooing the path of peaceful talks to

solve their problems. This reflects their genuine concern for the welfare and development of the tribals and their conviction that to-day there exists a climate in Tripura where the State Government is appreciative and responsive to the real needs of the tribals and is generally committed to their welfare. In this context, it has to be acknowledged that the extremist activities in Tripura were embodied in tribal discontent. The Government of India have always been alive and most (মাননীয় বিরোধী সদস্যদের সভাকক্ষ ত্যাগ) sympathetic to the problems of tribal people With the assumption of office by the Government in the State of Tripura in February, 1988, tribals themselves become partners in the running of the Government of the State

In the changed atmosphere, the T. N. V. realised that their objective of tribal welfare could be achieved through the democratic political process and that the welfare of the tribal people would be advanced by the members of the T. N. V joining the mainstream of society

4. The Memorandum of Settlement envisages the following steps by the T. N. V. : –

(A) The T. N V. assured to take all necessary steps to end all underground activities and to bring out all underground of the T. N V. with their arms, ammunition and equipment within one month of signing of this Memorandum The TNV however, agreed to ensure that it does not resort to violence and to help in restoration of amity between different sections of the people.

(B) The T N. V. also agreed not to extend any support to any other extremist group by way of training, supply of arms or providing protection or in any other manner.

5 It has been provided in the Memorandum of Settlement that the Central Government will take steps for resettlement and rehabilitation of underground T. N. V. personnel coming overground

6 In addition, I would like to mention the following salient features of the Memorandum .—

(i) The Government will take measures for effective restoration of alienated land to the tribals and prevention of fresh alienation. Provision of soil conservation and irrigation facilities in tribal areas and strengthening of agricultural credit system and also provide appro-

priate agency with adequate tribal representation.

(ii) Tribal majority villages which now fall outside the ADC area and are contiguous to such areas will be included in the ADC and simultaneously non-tribal majority villages may be excluded from the ADC.

(iii) All India Radio will increase duration of tribal programme in tribal language of Tripura and additinal transmitting stations to cover the remote areas of the State.

7. In terms of Memorandnm of Settlement with TNV 437 TNV persons came overground on the 12th September, 1988 in peace camp at Ganganagar, North Tripura. They laid down their arms and ammunitions. Insurgency has ceased in Tripura, since the signing of the TNV Accord and a congenial and harmonious special environment between tribals and non-tribals provails undistrurbed in the State.

8. The steps taken so far by the State Government for rehabilitation of underground and to implement the other points embodied in the Memorandum are mentioned below :—

(i) Rehabilitation of underground.

The Government of Tripura have given employment to 287 persons in Government job under various Departments and in addition, 23 T N V returnees have been recruited by Assam Rifles. Thus, the total number of TNV returnees appointed to Government job is 310. Nine more TNV returnees who initially opted for economic rehabilitation have now opted for Government job. Their cases are under process. Sri R.K. Hrangkhawl has been appointed as Chairman, Tripura Rehabilitation Plantation Corporation Ltd. The balance 117 TNV returnees are to be rehabilitated under various agricultural and self employment schemes according to their option as per detailed below :—

1. Business-20.
2. Transport-19.
3. Rice Mill-13
4 Land Purchase-65.

Total :—117

(ii) **The Director** of **Agriculture**, Horticulture, Industries, Animal Hus**bandry, Fisheries** and Tribal welfare have been associated with a committee constituted for economic rehabilitation of TNV returnees and to guide them in appropriate manner for implementation of the scheme

(iii) Measures to prevent infiltration

The deployment of B S F in the Border areas will be increased in a phased manner

(iv) Reservation of seats in Tripura Legislative Assembly for tribals

A legislation on the subject will be brought before the parliament.

(v) Restoration of alienated land to tribals

Committee have been constituted. including the representatives of the TNV to suggest measures for preventing fresh alienation of land and effective implementation of the concerned laws for restoration and also for drawing up plans for soil conservation and irrigation in tribal areas and for the strenthenning of the agricultural credit system The Scheme for soil conservation costing of Rs. 4 51 Crores has also been drawn up and reffered to the Ministry of Agriculture of the Government of India for clearance.

(vi) The re-drawing up of the boundary of the A.D.C. is under examination.

(vii) Measures for lonterm economic development of Tripura

Arrangements for educational and vocational training of tribal youths are being strengthened.

(viii) Recruitment drives by Para Military forces have already been organised and this is a continuing process.

(ix) The All India Radio has increased the content of their programme in tribal language by 15 minutes. Further increase is being considered.

(x) Visit of about 50 tribals farmers to various places of interest in the country are being organised early this year.

(xi) The scheme for rehabilitation of 2500 Jumia families has already been drawn up and approved by the Government of India and the scheme is now under implementation.

(xii) The Government of Tripura have already announced that rice, salt and K. Oil will be given at subsidised rates during the lean months from May to October every year in A.D.C areas. This would be of great benefit to the tribals as well as non tribals is residing in A D. C. areas

(xiii) The Government of Tripura are taking steps t implement the provisions of the Sixth Schedule of the Constitution of India in the state. To make the District Council more effective, an amendment bill has already been passed by both the House of the Parliament.

9 It would be evident from these facts that the thrust of the settlement has primarilay been on the safegurding of the interests of the tribals I am sure that this Memorandum, while reflecting the aspirations of the tribals, would act as a catalyst for strengthenning the relationship between the tribals and non-tribals and make them equal participants in the progress of our country.

10 Let us all jointly and unitedly make this important limb of the Country, the State of Tripura, march rapidly on the path of Socio-economic development through peaceful means with the blessings of all our country, in general, and of all the people of Tripura, in particular.

**মিঃ স্পীকার** :- এই সভা আগামী মঙ্গলবার ৩রা জানুয়ারী, ১৯৮৯ ইং বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতুবী রইল।

—()—

ANNEXURE—"A"

Admitted Starred Question No : 01.
Name of Member :—Shri Rudreswar Das.

Will the Hon'ble Minister-in charge of the Finance Department be pleased to State :

## QUESTION

১। ত্রিপুরা রাজ্যে বর্তমান কং (ই)—টি, ইউ, জে, এস, জোট সরকারের পক্ষ থেকে গ্রামের গরীব অংশের মানুষ যারা বিভিন্ন স্কীমে বিভিন্ন ব্যাংক থেকে ঋণ নিয়ে আর্থিক অসচ্ছলতার জন্য ঋণ ফেরত দিতে পারছেন না, তাদের ঋণ মুকুব করার জন্য রিজার্ভ ব্যাংকের নিকট কোনরূপ প্রস্তাব পাঠিয়েছেন কি না ;

## ANSWER

১। কোন প্রস্তাব পাঠানো হয় নাই।

Admitted Starred Question No. 3
Name of M.L A. :- Sri Buddha Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the P W. Deptt. be pleased to state that :—

১। প্রশ্ন :—নবশান্তিগঞ্জ বাজার হইতে গাবর্দী বাজার পর্যান্ত রাস্তাটি সংস্কার করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা,

১। উত্তর :—এরূপ কোন পরিকল্পনা নাই। তবে এ. ডি. সি, হইতে প্রাপ্ত টাকায় গোলাঘাটী হইতে (নবশান্তিগঞ্জ স্পর্শ করিয়া) গাবর্দী পর্যান্ত একটি রাস্তার সংস্কারের কাজ হাতে নেওয়া হইয়াছে।

১। প্রশ্ন :—না থাকিলে তাহার কারন ?

১। উত্তর :—এই প্রশ্ন, আসে না।

Admitted Starred Question No 9
Name of M L A :—Sri Badal Choudhory.

Will be Hon'ble Minister in-charge of the P W. Deptt be please to state that :—

১। প্রশ্ন :—রাজ্যের 'লাইফ লাইন' আসাম— আগরতলা রোড দ্রুত পুন সংস্কারের জন্য রাজ্যসরকার

কি কি উদ্যোগ গ্রহণ করেছেন,

১। উত্তর :—উপরোক্ত রাস্তাটি জাতিয় সড়ক। কেন্দ্রীয় সরকার কর্তৃক উক্ত রাস্তাটির উন্নয়ণ, সংস্কারের দায়িত্ব বর্ডার রোড অরগানাইজেসন এর উপর ন্যস্ত করা হয়েছে।

১। প্রশ্ন :—কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে কি সিদ্ধান্ত গ্রহণ করেছেন। তৎসম্পর্কে রাজ্য সরকার অবগত আছে কিনা ?

২। উত্তর :—রাস্তাটিকে জাতীয় সড়কের গুনমাণ অনুযায়ী উন্নত করার জন্য ধাপে ধাপে কাজ করা হইতেছে।

## Admitted Starred Question No.-15

Name of M L.A. :—Sri Bidya Chandra Deb Barma.

Will the Hon'ble Minister in charge of the P.W. Deptt. be pleased to state :—

১। প্রশ্ন : খোয়াই আশারামবাড়ী ভায়া বেহালাবাড়ী, লেংটিবাড়ী, ডিকেবাসছড়া (তিরিবংছড়া) বাচাইবাড়ী, গোপালনগর রাস্তার জন্য যাদের জমি অধিগ্রহন করা হয়েছিল তন্মধ্যে এ যাবৎ কতজনকে ক্ষতিপূরণের টাকা দেওয়া হয়েছে।

১। উত্তর :—খোয়াই আশারামবাড়ী ভায়া বেহালাবাড়ী, রাস্তায় মোট ১২ জন জমির মালিককে জমির ক্ষতিপূরণের টাকা দেওয়া হয়েছে। লেংটিবাড়ী, ডিকেবাসছড়া (তিরিবংছড়া) রাস্তায় জমি অধিগ্রহণ করার কোন প্রস্তাব নেই। বাচাইবাড়ী-গোপালনগর রাস্তায় মোট ৫১ জন জমির মালিককে জমির ক্ষতিপূরনের টাকা দেওয়া হয়েছে।

২। প্রশ্ন :- উপরোক্ত রাস্তাগুলিতে জমি অধিগ্রহণ বাবদ কতজনকে এখনো ক্ষতিপূরণের টাকা দেওয়ার বাকি আছে তার বিবরণ, এবং

২। উত্তর :- খোয়াই আশারামবাড়ী ভায়া বেহালাবাড়ী রাস্তায় ১৯০ জন ক্ষতিপূরণ পাওয়ার বাকী আছে।

বাচাইবাড়ী-গোপালনগর রাস্তায় বাকী অংশের ৪৫ জন ক্ষতিপূরণ পাওয়ার বাকী আছে।

৩। প্রশ্ন : কবে পর্যন্ত ঐ সকল ব্যক্তিদের জমির ক্ষতিপূরণের টাকা দেওয়া সম্ভব হবে বলে আশা করা যায় ?

৩। উত্তর :—ল্যাণ্ড এ্যাকুইজিশান বিভাগ কর্তৃক অন্যান্য ব্যক্তির প্রাপ্য টাকার পরিমান নির্দ্ধারনের কাজ শেষ হইলেই বাকী সকলের টাকা দেওয়া যাইবে।

Admitted Starred Question No 16

Name of M.L.A : Shri Bidya Chandra Deb Barma

Will the Hon'ble Minister-in charge of the P.W.D be pleased to State.

১। প্রশ্ন :- ইহা কি সত্য খোয়াই উদনা রাস্তার মেটেলিং ও পিচের কাজ করার জন্য যে কণ্ট্রাকটার টেণ্ডার পাইয়াছিল সে এখনো কাজ আরম্ভ করে নাই।

১। উত্তর :— ইহা সম্পূর্ণ সত্য নহে। কেবলমাত্র ১৪ হইতে ১৭ কি:মি: পর্যান্ত একটি গ্রুপের কাজের জন্য নিযুক্ত ঠিকাদার কাজ আরম্ভ করেন নাই।

২। প্রশ্ন :— সত্য হইলে তাহার কারণ।

২। উত্তর : — খোয়াই উদনা রাস্তার মোট দৈর্ঘ্য ২৪ কি: মি:। ০ হইতে ১৪ কি: মি: পর্যান্ত মেটেলিং ও পিচের কাজ শেষ হইয়া গিয়াছে। ১৪ হইতে ১৭ কি: মি: অংশের পিচের কাজের জন্য দরপত্রের মাধ্যমে কণ্ট্রাক্টর ঠিক করা হইয়াছিল। কিন্তু কন্ট্রাক্টরকে বারবার তাগিত দেওয়া সত্ত্বেও কাজটি আরম্ভ করে নাই সেইজন্য তাহার দরপত্র বাতিল করা হইয়াছে এবং জামানতও বাজেয়াপ্ত করা হইয়াছে। এই অংশের জন্য শীঘ্রই পুনরায় দরপত্র আহ্বান করা হইবে। ১৭ হইতে ২০ কি: মি: অংশে মেটেলিং ও পিচের কাজ অগ্রগতির দিকে। ২০ কি: মি: হইতে ২৪ কি: মি: অংশের কাজ ও বর্তমান আর্থিক বর্ষে হাতে নেওয়া হইবে বলে আশা করা যায়।

৩। প্রশ্ন :—উক্ত রাস্তার কাজ চলতি আর্থিক বৎসরে শেষ করা হইবে কি?

৩। উত্তর :—কাজটি আগামী আর্থিক বৎসরের মধ্যে শেষ হইবে।

Admitted Starred Question No, : 20,

Name of Member :- Shri Sushil Kr, Chakma,

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে গত ১০ বৎসর পূর্বে মাছমারা কাঞ্চনপুর রাস্তার উপর ভালানন্দছড়া রিয়াং গ্রামটিকে বৈদ্যুতিকরন করা হয়েছিল,

২। সত্য হলে বর্তমানে উক্ত গ্রামের কত পরিবার বিদ্যুৎ ব্যবহার করেছেন, এবং

৩। এ যাবৎ উক্ত গ্রাম থেকে ঐ খাতে সরকারের কত টাকা রেভেনিউ আদায় করা হয়েছে?

উত্তর

১। হ্যাঁ, ভালানন্দছড়া রিয়াং গ্রামটি বৈদ্যুতিকৃত,

২। কানেকসন নেওয়ার জন্য এখন পর্যান্ত গ্রামবাসীদের কাছ থেকে কোন দরখাস্ত পাওয়া যায়নি। তাই উক্ত গ্রামে বিদ্যুৎ ব্যাবহারকারী কোন পরিবার নেই।

৩। উপরের জবাবের পরিপ্রেক্ষিতে মঃ প্রশ্ন উঠে না।

### Admitted Starred Question No. 22,
### Name of M L A : Sri Sushil Kr. Chakma

Will the Hon'ble Minister in-charge of Public Works be pleased to state :

১। প্রশ্ন :—কাঞ্চনপুর পি, ডব্লিউ, ডি ডিভিশন অন্তর্গত মাছমারা-কে পি, ডব্লিউ, ডি, সাব ডিভিশন করার পরিকল্পনা সরকারের আছে কি ?

উত্তর :—কাঞ্চনপুর পি, ডব্লিউ, ডি ডিভিশনের অন্তর্গত মাছমারাকে পি, ডব্লিউ, ডি, সাব ডিভিশন করার পরিকল্পনা বর্তমানে সরকারের কাছে আপাতত নেই।

২। প্রশ্ন :—থাকিলে কবে নাগাদ কার্য্যকারী ব্যবস্থা নেওয়া হবে ?

উত্তর :—১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না।

### Admitted Starred Question No. 26
### Name of Member .- Sri Gouri Sankar Reang.

Will the Hon'ble Minister-in-charge of the S, A, Deptt, be pleased to state :

১। প্রশ্ন :—ইংরেজী নববর্ষকে গেজেটেড (Gazetted holiday) হলিডে হিসাবে গণ্য করার কোনরূপ চিন্তা সরকারের আছে কি না, এবং

১। যদি থাকে তবে কবে থেকে কার্য্যকর হবে, এবং

৩। না থাকিলে তার কারণ ?

---

| MINISTER IN-CHARGE OF THE S, A, DEPARTMENT | CHIEF MINISTER (SHRI SUDHIR RANJAN MAJUMDER) |
|---|---|

উত্তর

১। বর্তমানে নাই।

২। প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question. No. 27.

Name of Member :—Sri Gouri Sankar Reang,

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। বিলোনীয়া বিভাগের বগাফাস্থিত "লাউগাং নদীতে" মহাদেব কুমের উপর স্লুইস গেইট নির্মানে কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ? | ১। এই ধরণের কোন পরিকল্পনা আপাততঃ নাই। |
| ২। যদি থাকে তবে কবে নাগাদ তা কার্যকরী হবে। | ১। ১ নং প্রশ্নোত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্ন আসে না। |

Admitted Starred Question No. 38

Name of M L A. : Sri Buddha Deb Barma

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Deptt. be pleased to state :—

১। প্রশ্ন :—বিশালগড় ব্লকাধীন গোলাঘাটি হইতে হীরাপুর পর্যান্ত নূতন রাস্তা নির্মানের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা,

১। উত্তর :—আপাততঃ এরূপ পরিকল্পনা নেই।

২। প্রশ্ন :—থাকিলে কবে নাগাদ তাহা কার্যাকরী করা হবে বলে আশা করা যায় ?

১। উত্তর :—১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসেনা।

Admitted Starred Question No. 42

Name of M L.A. : - Sri Bidya Chandra Deb Barma

Will the Hon'ble Minister in-charge of the Transport Department be please to state :—

প্রশ্ন

১। চলতি আর্থিক বৎসরে খোয়াই মানিক ভাণ্ডার ও ফটিক রায় রাস্তায় টি-আর-টি-সি বাস অথবা প্রাইভেট বাস চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ;

২। এবং না থাকিলে তাহার কারন ?

উত্তর

পরিবহন বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী :—পরিবহন মন্ত্রী (মুখ্যমন্ত্রী)

১। চলতি আর্থিক বৎসরে খোয়াই-মানিক ভাণ্ডার ও ফটিক রায় রাস্তায় টি-আর-টি-সি বাস সার্ভিস-

চালু করার পরিকল্পনা বর্তমানে নাই তবে প্রাইভেট বাস চালু করার পরিকল্পনা আছে।

২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

## Admitted Starred Question No: 51.

## Name of Member :—Shri Amal Mallik

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। বিলোনীয়া মহকুমার হরিপুরে এম আই এফ সি কোন স্কীম আছে কিনা ? | ১। বিলোনীয়া মহকুমার হরিপুরে দুইটি এম আই, এফ সি, স্কীম আছে যথা :<br>ক) গৌড়াছড়া রিভার লিফট সেচ প্রকল্প<br>ও<br>খ) গৌড়াছড়া ডাইভারসন সেচ প্রকল্প। |
| ২। থাকিলে বর্তমানে উহা চালু অবস্থায় আছে কিনা ?<br>এবং | ২। গৌড়াছড়া রিভার লিফট সেচ প্রকল্পটি চালু আছে, গৌড়াছড়া ডাইভারসন সেচ প্রকল্পটি এখনও চালু হয় নাই। |
| ৩। চালু না থাকলে অতি সত্বর চালু করার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন কিনা ? | ৩। গৌড়াছড়া ডাইভারসন সেচ প্রকল্পটিতে জমিতে জল দেওয়ার জন্য খালের কাজ চলিতেছে। আশা করা যায় এই আর্থিক বছরের মধ্যেই প্রকল্পটির দ্বারা জমিতে জল সরবরাহ করা যাবে। |

## Admitted Starred Question No. 54

## Name of M.L.A :- Sri Amal Mallik.

Will the Hon'ble Minister in-charge of the P.W. Deptt. be please to state :—

১। প্রশ্ন :—শান্তিরবাজার থেকে বিলোনীয়ার বি, বি, রোডে এর উপর কোন পাকা সেতু আছে কিনা।

১। উত্তর :—না।

২। প্রশ্ন :—পাকা সেতু না থাকলে উক্ত রাস্তার মন্থর গতি. মণুছড়া, দরঘরিয়ায়, দুর্গাবাড়ির নিকট পাকা সেতু নির্মাণ করার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা, এবং

২। উত্তর :—আপাততঃ নাই।

৩। **প্রশ্ন :**— পরিকল্পনা থাকিলে উক্ত সেতু নির্মাণের কাজ অতি সত্বর শুরু করা হইবে কিনা ?

৩। **উত্তর :**— প্রয়োজনীয় অর্থের সংস্থান হইলে উক্ত স্থানে পাকা সেতু নির্মাণের পরিকল্পনা করা যাইবে

## Admitted Starred Question No. 60

## Name of Member :—Sri Subodh Ch. Das.

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। বর্তমানে উত্তর ত্রিপুরার কাঞ্চনপুর ব্লকে এবং পানিসাগর ব্লকে মোট কতটি এল, আই, স্কীম রয়েছে ? | ১। বর্তমানে কাঞ্চনপুর ব্লকে ২০টি এবং পানিসাগর ব্লকে ১৪টি এল, আই, স্কীম রয়েছে। সর্বমোট ৩৪টি স্কীম। |
| ২। উক্ত স্কীমগুলির মধ্যে ১৯৮৮ ইং সনের ৩১শে আগষ্ট পর্যন্ত কতটি সচল ও কতটি অচল অবস্থায় ছিল ? | ২। উক্ত স্কীমগুলির মধ্যে ২৪টি সচল এবং ১০টি অচল অবস্থায় ছিল। |

## Admitted Starred Question No. 66.

## Name of M L A :—Sri Subodh Das.

Will the Hon'ble Minister-in-charge of the P.W. Deptt. be pleased to state :—

১। **প্রশ্ন :** পানিসাগর এ, এ, রোড থেকে [illegible] ছৈলেংবাড়ি রোড, এ, এ রোড ১১০ নং থেকে দুর্গাগঙ্গা রোড এবং জলাবাসা বাজার থেকে মধুপুর হাল [illegible]
রোড-এর ইট সলিং, এবং ব্রীজ নির্মাণের কাজ কবে পর্যন্ত শেষ হবে বলে আশা করা যায়, এবং

১। **উত্তর :**— প্রথম রাস্তাটির ৫.৫০ কি: মি: এর মধ্যে ৪.৫০ কি: মি: এর কাজ শেষ হয়েছে, বাকী ১ কি: মি: রাস্তা জমি অধিগ্রহণের কাজ শেষ না হলে সম্পন্ন করা সম্ভব নয়। দ্বিতীয় রাস্তাটির ৪ কি: মি: এর মধ্যে ২ কি: মি: এর সোলিং-এর কাজ শেষ হয়েছে। জমি অধিগ্রহণের কাজ শেষ না হওয়ায় বাকী ২ কি: মি: অংশে সোলিং করা সম্ভব হয় নাই। বর্তমানে এই অংশের সোলিং-এর জন্য পুনরায় দরপত্র আহ্বান করা হইয়াছে। তৃতীয় রাস্তাটির মাটির কাজ এবং ব্রীজের কাজ শেষ হয়েছে। মোট ৪.৫০ কি: মি: রাস্তার মধ্যে ১ কি: মি: এর সোলিং এর কাজ শেষ হয়েছে।
বাকী কাজের জন্য রিভাইজড এষ্টিমেট তৈরী করা হইতেছে। উক্ত ৩টি রাস্তার কাজ ১৯৯০-৯১ আর্থিক বর্ষে শেষ হবে বলে আশা করা যায়।

২। **প্রশ্ন :** —উক্ত তিনটি রাস্তার ঐ কাজগুলি সম্পন্ন করতে কত অর্থ ব্যয় হবে বলে আশা করা যায় ?

২। উত্তর :- জমি অধি গ্রহণের কাজ শেষ না হলে মোট কত অর্থ ব্যয় হবে বলা সম্ভব নয়।

Admitted Starred Question No. 82.
Name of Member :—Shri Nakul Das

Will the Hon'ble Minister-in-charge of the S A. Deptt. be pleased to state :—

প্রশ্ন

১। সরকার অবগত আছেন কি যে, বামফ্রন্ট সরকারের মন্ত্রীরা প্রশাসনে ব্যয় সংকোচের লক্ষ্য সামনে রেখে তাদের নির্দ্দিষ্ট বেতন থেকে শতকরা ১০ ভাগ টাকা কম নিতেন ;

২। যদি অবগত থাকেন তবে এই বাবদে ১৯৭৮ সাল থেকে ১৯৮৮ সালের জানুয়ারী মাস পর্য্যন্ত মোট কত টাকা বাঁচিয়ে সরকারের ব্যয় সংকোচ করেছেন তার হিসাব ;

৩। জোট সরকার প্রশাসনের ব্যয় সংকোচনের উদ্দেশ্যে কি কি ব্যবস্থা নিয়েছেন তার সংক্ষিপ্ত বিবরণ ?

| MINISTER-IN-CHARGE OF THE S. A DEPARTMENT. | CHIEF MINISTER (SHRI SUDHIR RANJAN MAJUMDER) |
|---|---|

উত্তর

১। হাঁ, অবগত আছেন।

২। মোট টা: ১,৮৩ ১২৬/৩০ প:

৩। প্রশাসনে ব্যয় সংকোচের উদ্দেশ্যে ত্রিপুরা সরকারের পূর্বতন আদেশগুলি এখনও বলবৎ রহিয়াছে। কাজেই একই ব্যাপারে ব্যয় সংকোচের জন্য নূতনভাবে কোন আদেশ দেওয়ার প্রয়োজন দেখা দেয় নাই। তবে বর্তমান জোট সরকার ঐ চালু আদেশগুলি যাহাতে যথাযথভাবে কার্যকর করা হয় তজ্জন্য অতি সত্বরই একটি আদেশ দেওয়ার ব্যাপার বিবেচনাধীন আছে।

Admitted Question No. 93.
Name of M.L.A.— Sri Nakul Das.

Will the Hon'ble Minister in-charge of the Transport Department be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে আসাম—আগরতলা জাতীয় সড়কটির অনেক স্থানে নষ্ট হওয়ার ফলে যান বাহন

চলাচলের অনুপযোগী হয়ে পড়েছে ;

২। সত্য হলে উক্ত রাস্তাটি সারা বৎসর যানবাহন চলাচলের উপযুক্ত রাখতে সরকার কি ব্যবস্থা নিয়েছেন ?

উত্তর

পরিবহন বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী :—পরিবহনমন্ত্রী

(মুখ্যমন্ত্রী)

১। হ্যাঁ, তৎসত্ত্বেও জনসাধারনের যাতায়াতের সুবিধার্থে সড়ক পরিবহন নিগমের গাড়ীগুলি উক্ত রাস্তায় যাতায়াত করিতেছে।

২। উক্ত রাস্তাটি রক্ষনাবেক্ষনের ও মেরামতির দায়িত্ব Border Road Organisation-এর নিকট ১৯৭১ ইং হইতে ন্যাস্ত আছে।

Admitted Starred Question No 110.

Name of M L.A. : Sri Anju Mog.

Will the Hon'ble Minister in-charge of the P.W Deptt be pleased to state :—

১। প্রশ্ন :—সাব্রুম হইতে আমলীঘাট পর্য্যন্ত বর্ডার এলাকায় যে রাস্তাটি নির্ম্মানের কাজ চলছে তাহা কবে নাগাদ সম্পন্ন হইবে বলে আশা করা যায় ?

১। উত্তর :—উক্ত কাজটি ১৯৮৯-৯০ সন নাগাদ শেষ হবে বলে আশা করা যায়।

Admitted Starred Question No. : 115

Name of Member : Sri Fayzur Rahaman

Will the Hon'ble Minister in charge of the Finance Department be pleased to state :

QUESTION

১। সারা ত্রিপুরায় কত সংখ্যক মানুষ ব্যাংকের ঋণ পরিশোধ করিতে অক্ষম, এই ধরনের কোন তথ্য রাজ্য সরকারের নিকট আছে কিনা এবং কত ;

২। থাকিলে অক্ষম ব্যক্তিদের ঋণ পরিশোধের ক্ষেত্রে সরকার কোন সিদ্ধান্ত নিয়েছেন কি ?

ANSWER

১। এ ব্যপারে এখনও কোন Survey করা হয়নি ;

২। প্রশ্ন আসে না।

( Questions & Answers )

## Admitted Starred Question No. 132

Name of M L.A :—Sri Samar Chowdhury.

Will the Hon'ble Minister-in-charge of the P.W.D. be pleased to state :—

১। প্রশ্ন :—ইহা কি সত্য যে বিধানসভা সদস্যদের নিজ নিজ স্থায়ী বাসস্থানে তাদের বাস্তুভিটিতে পাকা বাড়ী নির্মাণের জন্য ১৯৮৮-৮৯ বৎসরে সরকারী বরাদ্দ মঞ্জুর করা হয়েছে ;

১। উত্তর :—তথ্য সংগ্রহাধীন।

২। প্রশ্ন : যদি সত্য হয় তবে কোন কোন এম, এল, এর বাসস্থানের নিজ জমিতে পাকাবাড়ী নির্মাণের জন্য সরকার কাজ শুরু করেছেন এবং

১। উত্তর :—তথ্য সংগ্রহাধীন।

৩। প্রশ্ন : উক্ত কোন পাকাবাড়ী নির্মাণের জন্য Estimeted expenditure কত টাকা ধরা হয়েছে ?

৩। উত্তর :—তথ্য সংগ্রহাধীন।

## Admitted Starred Question No. 156

Name of M.L A :—Sri Anju Mog.

Will the Hon'ble Minister in charge of the P.W. Deptt. be pleased to state :—

১। প্রশ্ন :—সাতচাঁন্দব্লক সংলগ্ন সাতচাঁন্দ হইতে বনকুল পর্য্যন্ত রাস্তাটির নির্মাণ কাজ বর্তমান আর্থিক বৎসরে করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা, এবং

১। উত্তর :—উক্ত রাস্তাটি সোলিং করা আছে। মেটেলিং এবং কার্পেটিং করার কোন পরিকল্পনা বর্তমান আর্থিক বর্ষে নাই।

২। প্রশ্ন :—যদি থাকে তাহলে কবে নাগাদ উক্ত রাস্তার কাজ আরম্ভ হইবে বলে আশা করা যায় ?

২। উত্তর .—১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসেনা।

Admitted Starred Question No. 158.
Name of M.L.A. :—Sri Anju Mog.

Will the Hon'ble Minister-in-charge of the P.W. Deptt. be pleased to state :—

১। প্রশ্ন :—বর্ত্তমান আর্থিক বৎসরে আগরতলা-সাব্রুম রাস্তার শান্তিরবাজার হইতে সাব্রুম পর্য্যন্ত রাস্তাটির মেইন্‌টেনেন্স করার কোন পরিকল্পনা সরকারের আছে কি,

১। উত্তর :—শান্তিরবাজার হইতে সাব্রুম পর্য্যন্ত রাস্তার মেইন্‌টেনেন্স করার কাজ বর্ত্তমানে চলিতেছে।

২। প্রশ্ন :—থাকিলে কবে নাগাদ উহার কাজ আরম্ভ হইবে বলে আশা করা যায়, এবং

২। উত্তর :—কাজ চলিতেছে।

৩। প্রশ্ন :—না থাকিলে তার কারন কি ?

৩। উত্তর :—২ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন, উঠেনা।

Admitted Starred Question No, 160,
Name of M.L.A. : Sri Dipak Kumar Roy

Will the Hon'ble Minister-in-charge of the Transport Department be pleased to state :—

প্রশ্ন

১। রাজ্যে মোটর শ্রমিকদের জন্য রাজ্যের বিভিন্ন মহকুমায় বিশ্রামাগার তৈরীর কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ;

২। যদি থেকে থাকে তবে কবে নাগাদ তা কার্যকরী করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

পরিবহন বিভাগের ভারপ্রাপ্তমন্ত্রী :—পরিবহনমন্ত্রী।
(মুখ্যমন্ত্রী)

১। বিভিন্ন মহকুমায় মোটর শ্রমিকদের জন্য বিশ্রামাগার তৈরীর কোন পরিকল্পনা বর্ত্তমানে সরকারের নাই।

২। ১ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠে না।

## (QUESTIONS AND ANSWER)

## ADMITTED STARRED QUESTION NO. 165.

NAME OF MEMBER:— Shri Dipak Kr. Roy.

Will the Hon'ble Minister-in-charge of the Power Department be pleased to state :—

### প্রশ্ন

১। আগরতলা রাজভবন হইতে এয়ারপোর্ট পর্যান্ত ভি, আই, পি রোডে ষ্ট্রীট লাইট দেওয়ার ব্যাপারে সরকার কোন সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি না,

২। যদি করে থাকেন তবে কবে নাগাদ তা কার্যকর করা হবে বলে আশা করা যায় ?

### উত্তর

১। হ্যাঁ। এ বিষয়ে সরকার চিন্তা করেছেন।

২। অর্থের সংস্থান হলে কার্য্যকরী হবে বলে আশা করা যায়।

## ADMITTED STARRED QUESTION NO. 201

Name of M. L. A. :— Shri Diba Chandra Hrankhwal.

Will the Hon'ble Minister-in-Charge of the P. W. D. Department be pleased to state.

১। প্রশ্ন :- উদয়পুর হইতে পিত্রাবাজার যাওয়ার রাস্তায় পিত্রা চড়ার উপর সেতুটির নির্মাণ কার্য্য সম্পন্ন হয়েছে কি,

১। উত্তর :— সেতুর কাজ শেষ হইয়াছে। সেতুর দুই দিকে মাটি ফেলার কাজ চলিতেছে।

২। প্রশ্ন :— যদি না হয়ে থাকে কবে নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়, এবং

২। উত্তর :— আশা করা যায় দুই মাসের মধ্যেই সেতুটি যানবাহণ চলাচলের উপযুক্ত হইবে।

৩। প্রশ্ন :— উক্ত সেতুটি নির্মাণের জন্য কাহারা বা কে ঠিকাদারীর কাজ পেয়েছেন ?

৩। উত্তর :— ১৯৮০ইং তে শ্রীবিপ্লব ঘোষকে ব্রীজ নির্মাণের কাজের অর্ডার দেওয়া হয়েছিল। কিন্তু সেই সময় প্রয়োজনীয় লোহার বীম না পাওয়ায় ঐ চুক্তিমত কাজ শেষ করা যায় নাই। পরে শ্রীমৃনাল কান্তি সেনকে ঐ কাজ শেষ করার ঠিকা দেওয়া হয়।

Will the Hon'ble Minister-in-Charg of P. W. D. Departn ent be pleased to State :—

Name of M. L. A. :— Shri Diba Chandra Hrangkhwal.

১। প্রশ্ন :— চলতি আর্থিক বছরে খুপিলং (উদয়পুর) বাজার হইতে নোয়াবাড়ী ভায়া রায়া মলভম পর্য্যন্ত নূতন রাস্তা নির্মাণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা।

১। উত্তর :— আগামী আর্থিক বর্ষে এই রাস্তা নির্মাণ করার পরিকল্পনা আছে।

২। প্রশ্ন :— পরিকল্পনা থাকিলে কবে নাগাদ নির্মাণ কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায় ?

২। উত্তর :— প্রাথমিক এষ্টীমেট্ তৈরীর কাজ শীঘ্রই আরম্ভ করা হইবে এবং আর্থিক মঞ্জুরী পাওয়া গেলে আগামী আর্থিক বৎসরে কাজ আরম্ভ করা যাইবে বলিয়া আশা করা যায়।

## ADMITTED STARRED QUESTION No. 213

Name of M. L. A. :— Shri Samar Choudhury.

Will the Hon'ble Minister-in-Charge of Transport Department be pleased to state.

### প্রশ্ন

১। কুমারঘাট থেকে আগরতলা পর্যন্ত রেল সম্প্রসারণের প্রকল্পটি পরিপূর্ণ ভাবে গ্রহণ করতে এবং তার জন্য অষ্টম পরিকল্পনায় প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করতে কেন্দ্রীয় সরকার সম্মত হয়েছেন কিনা ; তাহা রাজ্য সরকার অবগত আছেন কিনা ;

২। অবগত থাকলে কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন তার বিবরণ ?

### উত্তর

পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী—পরিবহণ মন্ত্রী (মুখ্যমন্ত্রী)

১। হ্যাঁ, কুমারঘাট থেকে আগরতলা পর্য্যন্ত রেল সম্প্রসারণের প্রকল্পটি পরিপূর্ণভাবে গ্রহণ এবং অষ্টম পরিকল্পনায় প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করার বিষয়টি কেন্দ্রীয় সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

২। কেন্দ্রীয় সরকার এই প্রকল্পটির এন্‌জিনীয়ারিং এবং ট্রাফিক সার্ভের কাজ শেষ করিয়া ফেলিয়াছে এবং ফাইনাল লোকেশান সার্ভের কাজও ১৯৮৮-৮৯ এ আরম্ভ করিয়াছে এবং তাহা ১৯৮৯-৯০ইং সনের মধ্যে শেষ হইবে বলে আশা করা যায়।

## ADMITTED STARRED QUESTION NO. 217

Name of M.L.A. : – **Shri Badal Choudhury.**

Will the Hon'ble Minister-in-charge of the Agriculture *Department* be pleased to state : –

১। বর্তমান আর্থিক বছরে রাজ্য সরকারের বিভিন্ন দপ্তর কর্তৃক স্ব-শাসিত জেলা পরিষদকে কত টাকা হস্তান্তর (Transfer) করার সিদ্ধান্ত ছিল।

২। উক্ত সিদ্ধান্ত অনুসারে এখন পর্যন্ত কত টাকা হস্তান্তরিত করা হয়েছে।

৩। যদি উক্ত প্রাপ্য পুরো টাকা এখনও হস্তান্তরিত না করা হয়ে থাকে তবে কবে নাগাদ সেটা করা হবে বলে আশা করা যায়?

**ANSWER**

Minister-in-Charge of Finance Department — **(Shri S.R.Mazumder)** Chief Minister

তথ্য সংগ্রহ করা হইতেছে।

## ADMITTED STARRED QUESION NO.218

Name of Member : – Shri Samar Choudhury

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state :—

প্রশ্ন

১। ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে কোন মহকুমায় কয়টি উপজাতি অধ্যুষিত গ্রামে বিদ্যুৎ সম্প্রসারণ করার লক্ষ্যমাত্রা নির্দিষ্ট করা হয়েছে; এবং

২। এই সম্প্রসারণের পরিকল্পনায় উক্ত উপজাতি পরিবার সমূহের গৃহে বিনা খরচে বিদ্যুৎ সরবরাহ করার জন্য সরকারের কোন উদ্যোগ আছে কি ?

## উত্তর

১। ১৯৮৮-৮৯ আর্থিক বৎসরে মোট ১২০টি উপজাতি অধ্যুষিত গ্রামে বিদ্যুৎ সম্প্রসারণ করার লক্ষ্যমাত্রা ধার্য্য করা হয়েছে।

### মহকুমা ভিত্তিক হিসাব

| | | | | |
|---|---|---|---|---|
| ১। | খোয়াই— | ৮ | টি | গ্রাম |
| ২। | সদর— | ২২ | ,, | ,, |
| ৩। | সোনামুড়া— | ১০ | ,, | ,, |
| ৪। | ধর্মনগর— | ১০ | ,, | ,, |
| ৫। | কৈলাশহর— | ১৬ | ,, | ,, |
| ৬। | কমলপুর— | ১৪ | ,, | ,, |
| ৭। | উদয়পুর— | ১১ | ,, | ,, |
| ৮। | অমরপুর— | ১৮ | ,, | ,, |
| ৯। | বিলোনীয়া— | ১০ | ,, | ,, |
| ১০। | সাব্রুম— | — | | |

মোট ১২০ টি গ্রাম।

২। হ্যাঁ আছে।

## ADMITTED STARRED QUESTION No. 225

**Name of M. L. A. :— Shri Gopal Chandra Das.**

Will the Hon'ble Minister-in-charge of Transport Department be pleased to state :—

### প্রশ্ন

১। কিশোরগঞ্জ থেকে শালগড়া ভায়া উদয়পুর গজাছড়া রোডে কবে নাগাদ যাত্রীবাহী বাস চলাচল করবে বলে আশা করা যায়।

১। ইহা কি সত্য শালগড়া থেকে অমরপুর পর্যন্ত বাস সার্ভিস চালু করার জন্য সরকার পরিকল্পনা নিয়েছেন ?

২। সত্য হলে তা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ?

## উত্তর

পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :— পরিবহণ মন্ত্রী (মুখ্যমন্ত্রী)

১। কিশোরগঞ্জ থেকে শালগড়া ভায়া উদয়পুর গণ্ডাছড়া রোডে টাটা ৮০৭ মডেলের গাড়ী চালাইতে ইচ্ছুক ব্যক্তিগণের নিকট হইতে দরখাস্ত আহ্বান করা হইয়াছে তবে কবে নাগাদ চলাচল করিতে পারিবে তাহা এখনই বলা সম্ভব নহে।

১। হাঁ, উক্ত রুটে গাড়ী চালাইতে ইচ্ছুক ব্যক্তিগণের নিকট হইতে দরখাস্ত আহ্বান করা হইয়াছে।

২। কবে নাগাদ তাহা বাস্তবায়িত হইবে এখনই বলা সম্ভব নহে।

## ADMITTED STARRED QUESTION No: 227

Name of Member :— Shir Gopal Chandra Das.

Will the Hon'ble Minister-in-Charge of the Power Department be pleased to state.

## প্রশ্ন

১। ইহা কি সত্য, রাজ্যে গ্যাস ভিত্তিক পাঁচশ মেগাওয়াট তাপ বিদ্যুৎ কেন্দ্র গড়ে তোলার জন্য রাজ্য সরকার যে প্রস্তাব দিয়েছেন তাহাতে কেন্দ্রীয় সরকার এখনও অনুমোদন দেয় নাই, এবং

২। সত্য হলে এ ব্যাপারে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

## উত্তর

১। হ্যাঁ সত্য।

২। এ ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের সাথে আলাপ আলোচনা চালাইয়া যাইতেছেন।

## ADMITTED STARRED QUESTION No. 302

Name of the M.L.A. :— **Shri Ratan Lal Ghosh.**

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :—

### QUESTION

১। ইহা কি সত্য যে রাজ্য সরকারী কর্মচারীদের বেতন যথেষ্ট পরিমাণে বাড়ানো হলেও, পি, আর, ডব্লিউ, কর্মীদের হাজিরার রেইট বাড়ানো হয়নি ;

২। সত্য হলে উক্ত কর্মীদের দৈনিক মজুরী বৃদ্ধির জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

Minister-in-Charge of the Finance Department- Chief Minister.

### ANSWER

১। হ্যাঁ।

২। ইহা সরকারের বিবেচনাধীন আছে।

## Admitted Starred Question No :— 311

Name of M.L.A. :— Shri Ratan Lal Ghosh.

Will the Hon'ble Minister-in-Charge of the Transport Department be pleased to state.

### প্রশ্ন

১। বাস ভাড়া বৃদ্ধির পর ট্রান্সপোর্ট কর্তৃপক্ষ (সরকারী ও বে-সরকারী) যাত্রীদের সময় মত নির্দ্দিষ্ট গন্তব্যস্থলে পৌঁছানোর কি কি ব্যবস্থা সরকার গ্রহণ করেছেন জানাবেন কি ?

### উত্তর

পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :— পরিবহন মন্ত্রী (মুখ্যমন্ত্রী)

১। বাস ভাড়া বৃদ্ধির পর ট্রেন্সপোর্ট কর্তৃপক্ষ (সরকারী ও বে-সরকারী) যাত্রীদের সময়মত গন্তব্যস্থলে পৌঁছানোর সমস্ত রকম প্রচেষ্টা গ্রহণ করিবেন।

## ANNEXURE—"B"

### ADMITTED STARRED QUESTION No. 1.

Name of Member : Shri Bidya Ch. Deb Barma.

| প্রশ্ন | উত্তর |
|---|---|
| ১। ত্রিপুরা রাজ্যের কতগুলি স্থানে জন স্বাস্থ্য রক্ষার উদ্দেশ্যে পানীয় জলের জন্য ডিপ টিউবওয়েল স্থাপন করা হয়েছে (বিভাগ ভিত্তিক হিসাব) | ১। ১৮৪টি বিভাগ ভিত্তিক হিসাব সংযোজনীতে দেওয়া হয়। |
| ২। স্থাপন করা টিউবওয়েলগুলির কত-গুলি বর্তমানে চালু অবস্থায় আছে এবং | ২। ১০৩টি |
| ৩। যেগুলি বর্তমানে চালু অবস্থায় নাই সেগুলি কবে নাগাদ চালু করা হবে বলে আশা করা যায়। | ৩। বর্তমান আর্থিক বছরেই আনুমানিক ৩১টি (৩০টি গ্রামীণ ১টি শহরে) গভীর নলকূপ চালু করা যাবে বলে আশা করা যায়। বাকীগুলি আগামী আর্থিক বছরের মাঝা-মাঝি চালু করা যাবে বলে আশা করা যায়। |

